# রবীন্দ্রজীবনী



## রবীন্দ্রসাহিত্য-প্রবেশক

চতুর্থ খণ্ড

প্রভাতকুমার মুখোপাধ্যায়




বিশ্বভারতী গ্রন্থালয়
২ বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় স্ট্রীট । কলিকাতা

প্রকাশক শ্রীপুলিনবিহারী সেন
বিশ্বভারতী। ৬।৩ দ্বারকানাথ ঠাকুর লেন
কলিকাতা ৭

প্রকাশ ১৩৬৩ শ্রাবণ

মুদ্রাকর শ্রীবিদ্যুৎরঞ্জন বসু
শান্তিনিকেতন প্রেস। শান্তিনিকেতন। বীরভূম

# ভূমিকা

রবীন্দ্রনাথ জীবনস্মৃতির এক পাণ্ডুলিপিতে লিখিয়াছিলেন, "আমার জীবনবৃত্তান্ত লিখিতে অনুরোধ আসিয়াছে। সে অনুরোধ পালন করিব বলিয়া প্রতিশ্রুত হইয়াছি।" তবে তাঁহার প্রশ্ন, "যাঁহারা সাধু এবং যাঁহারা কর্মবীর তাঁহাদের জীবনের ঘটনা ইতিহাসের অভাবে নষ্ট হইলে আক্ষেপের কারণ হয়— কেননা, তাঁহাদের জীবনটাই তাঁহাদের সর্বপ্রধান রচনা। কবির সর্বপ্রধান রচনা কাব্য, তাহা তো সাধারণের অবজ্ঞা বা আদর পাইবার জন্য প্রকাশিত হইয়াই আছে —আবার জীবনের কথা কেন।" কিন্তু নিজ জীবনের প্রতি দৃষ্টি নিক্ষেপ করিতে গিয়া কবির "চোখে পড়িয়াছে যে, কাব্যরচনা ও জীবনরচনা ও-দুটা একই বৃহৎ-রচনার অঙ্গ। জীবনটা যে কাব্যেই আপনার ফুল ফুটাইয়াছে আর কিছুতে নয়, তাহার তত্ত্ব সমগ্র জীবনের অন্তর্গত।" টেনিসনের জীবনী পড়িয়া 'কবিজীবনী' ( ১৩০৮ আষাঢ় ) নামে তিনি যে প্রবন্ধটি লেখেন সেইটিও এখানে স্মরণীয়। এই প্রবন্ধে কবি একস্থানে বলেন "কোনো ক্ষণজন্মা ব্যক্তি কাব্যে এবং জীবনের কর্মে উভয়তই নিজের প্রতিভা বিকাশ করিতে পারেন; কাব্য ও কর্ম উভয়ই তাঁহার এক প্রতিভার ফল। তাঁহাদের কাব্যকে তাঁহাদের জীবনের সহিত একত্র করিয়া দেখিলে তাহার অর্থ বিস্তৃততর, ভাব নিবিড়তর হইয়া উঠে।" এই উক্তি কি রবীন্দ্রনাথ সম্বন্ধে প্রযুক্ত হইতে পারে না? রবীন্দ্রনাথ যদি কেবলমাত্র কবি হইতেন তবে হয়তো তাঁহার জীবনচরিত রচনারই প্রয়োজন হইত না, কারণ কাব্যই কবিজীবনের শ্রেষ্ঠ অর্ঘ্য এবং সে-দান তো তিনি প্রচুর পরিমাণেই রাখিয়া গিয়াছেন। বাল্মীকি, ভাস, কালিদাসের নাম সংস্কৃত সাহিত্যে কিম্বদন্তী মাত্র, শেকস্পীয়ারের ব্যক্তিত্ব সম্বন্ধে এখনো সকল পণ্ডিত একমত হন নাই। কিন্তু রবীন্দ্রনাথের জীবনসত্তায় কবি ও কর্মীর যে যুগ্মরূপ ফুটিয়াছে, তাহা ইতিপূর্বে কোনো কবি বা কর্মীর জীবনে এমন সুষমভাবে পরিস্ফুরণের অবকাশ পায় নাই। রবীন্দ্রনাথের জীবনচরিতে কবি বা কর্মী রূপের কোনো একটিকে বাদ দিয়া অপরটির আলোচনা অসংগত হইবে। কারণ, এই দুইই এক 'বৃহৎ রচনার অঙ্গ।' সেইজন্য চারিখণ্ডে সার্ধসহস্র পৃষ্ঠায় কবির বাণী-বিকাশের ইতিহাস লিখিয়াও মনে হইতেছে, তাঁহার কর্মজীবনের শ্রেষ্ঠ রচনা বিশ্বভারতীর ইতিহাস সম্পূর্ণভাবে বলা হয় নাই। যেখানে তিনি কবি ও মনীষী সেখানে তাঁহার সৃষ্টিকার্যে তিনি নিঃসঙ্গ। কিন্তু যেখানে প্রতিষ্ঠান গড়িয়াছেন, সেখানে শতশত লোকের সহায়তা তাঁহাকে নিত্য যাচ্ঞা করিতে হইয়াছে; জীবনের শেষ পর্যন্ত উদাসীন, শ্রদ্ধাহীন, এমনকি বিদ্রূপকারীদের প্রতিকূলতাকে স্বানুকূলে আনিবার চেষ্টা করিয়াছেন। তাই সেই বিদ্যাপ্রতিষ্ঠানের দীর্ঘকালের ইতিহাস কবিজীবনের অঙ্গ বলিয়া স্বীকৃত হওয়া উচিত। সেই ইতিহাস রচিত হইলে রবীন্দ্রনাথের পূর্ণাঙ্গ জীবনের কাহিনী সম্পূর্ণ হইবে, কারণ বিশ্বভারতী তাঁহার ব্যক্তিসত্তার 'বৃহৎ রচনারই অঙ্গ।'

কাব্য যাঁহারা উপভোগ করিতে চাহেন তাঁহাদের পক্ষে কাব্যপাঠই যথেষ্ট; অন্তরের আলোকে তাঁহারা কবির ভাবের মধ্যে প্রবেশাধিকার সহজেই পান, রসিকের রস-উপভোগের জন্য রাসায়নিককে ডাকা নিষ্প্রয়োজন। কিন্তু রবীন্দ্রনাথের কবিসত্তাই তাঁহার জীবনের একমাত্র পরিচয় নহে, যদিও আত্মপরিচয়দান-কালে তিনি যাহা লিখিয়াছিলেন তাহা তাঁহার কবিজীবনেরই ব্যাখ্যান; জীবনস্মৃতিকেও তিনি সাহিত্যময় করিয়া লিখিয়াছিলেন। সেইজন্য 'সাধারণ পাঠকের সুখপাঠ্য করবার চেষ্টা' করিয়াছিলেন, 'বিশুদ্ধ সাহিত্যের সৌরভ' ফুটাইবার জন্য চেষ্টার ত্রুটি হয় নাই। জীবনস্মৃতিকে আমরা রবীন্দ্রনাথের আত্মজীবনের শেষ কথা বলিয়া মানিয়া লইতে পারি না। আসল কথা রবীন্দ্রনাথ একটি পরিপূর্ণ মানুষের ধর্মের প্রতীক বলিয়া তাঁহার জীবন এমন বিচিত্র এবং তাঁহার জীবনচরিত লেখাও সেই জন্য এমন কঠিন। তাঁহার রসাত্মক কাব্যজীবন রহস্যময়। যে মানুষের চেতন অবচেতন মনের কাছে 'বিশ্বচরাচর গোচর অগোচরের নি[illegible] মিলন[illegible] যাঁহা[illegible] মানুষ সম্পূর্ণ ( perfect ) না হইতেও পারেন, তবে তিনি আপনার

মাঝে আপনি পূর্ণ বলিয়াই সার্থক। সেই বিচিত্রধর্মী মানুষ রবীন্দ্রনাথকে বুঝিতে হইলে তাহার জীবনের রচনা ও ঘটনা পাশাপাশি বা যুগপৎ দেখিবার প্রয়োজন হয়; সেইখানেই জীবনীকারের প্রয়োজন।

এই বিচিত্রধর্মী মানুষকে নানা লোকের নানাভাবে দেখা খুবই স্বাভাবিক; তাই দেখা যায় নানাশ্রেণীর লোক ও মতবিশ্বাসীরা কবিকে আপন আপন দলের বা মতের গণ্ডীর মধ্যে টানিবার জন্য চেষ্টান্বিত। তাঁহার বিরাট সাহিত্য হইতে বচন ও কবিতা চয়ন করিয়া যে যাহার মতো তাঁহাকে গড়িতেছেন। কেহ তাঁহাকে ভক্ত, কেহ ঋষি, কেহ নাৎসি, কেহ কম্যুনিস্ট, কেহ ফাসিস্ত, কেহ বৈষ্ণব, কেহ ব্রাহ্ম, কেহ য়ুটোপিয়ানরূপে অভিহিত করিতেছেন, কেহ তাঁহার সাহিত্যকে অশ্লীল কেহবা বস্তুতন্ত্রহীন বলিয়া ঘোষণা করিয়াছেন। সূর্যের আলো শুভ্র—বর্ণালীতে সে সপ্তবর্ণ।

রবীন্দ্রনাথকে যাঁহারা অধ্যয়ন করিতে ইচ্ছুক, তাঁহাদের কাছে এই কথাটি খুব স্পষ্ট করিয়া বলিতে চাই যে, কবিকে যাঁহারা কোনো গণ্ডী দল বা ismএর মধ্যে ধরিতে চেষ্টা করিবেন তাঁহারা রবীন্দ্রনাথকে পাইবেন না; অন্ধের হস্তীদর্শন হইবে। কবির জীবনদেবতা শতদলবিহারিণী। কবি শতদলের লোক, তাঁহাকে একটি দলের মধ্যে পাইবার চেষ্টা ব্যর্থ হইবে। রবীন্দ্রনাথ দলের ছিলেন না, দল গঠন করেন নাই। শারদোৎসবের একজন বালক ঠাকুরদাকে বলে, 'তুমি আমাদের দলে', দ্বিতীয় জন বলে, 'তুমি আমাদের দলে'। ঠাকুরদা বলেন, "ভাই, আমি ভাগাভাগির খেলায় নেই।... আমি সকল দলের মাঝখানে থাকব, কাউকে বাদ দিতে পারব না।" অন্যত্র বলিয়াছেন, "যখন কোনো অংশকে বাদ দিয়ে তবে সত্যকে সত্য বলি, তখন তাকে অস্বীকার করি। সত্যের লক্ষণই এই যে, সমস্তই তার মধ্যে এসে পড়ে। সেই মেলার মধ্যে আপাতত যতই অসামঞ্জস্য প্রতীয়মান হোক, তার মূলে একটা গভীর সামঞ্জস্য আছে, নইলে সে আপনাকে আপনি হনন করত।... ছাঁট দেওয়া সত্য এবং ঘরগড়া সামঞ্জস্যের প্রতি আমার লোভ নেই। আমার লোভ আরো বেশী, তাই আমি অসামঞ্জস্যকে ভয় করিনে।" (আত্মপরিচয়) মানুষ অপূর্ণ বলিয়াই সে সার্থক ও সুন্দর হইবার সুযোগ পায়।—

কত জয় কত পরাভব
ঐক্যবন্ধে বাঁধি এই সব
ভালোমন্দ সাদায় কালোয়
বস্তু ও ছায়ায় গড়া মূর্তি তুমি দাঁড়ালে আলোয়।

এই সাদায় কালোয় গড়া মানুষকেই কবিরা ভালোবাসিয়াছেন, সাহিত্যে তাহাদের গড়িয়াছেন,—দেবতাকে দূর হইতে প্রণাম করা যায়, মানুষকে বুকে টানা যায়। রবীন্দ্রনাথের সার্থকতা সেইখানেই যেখানে 'অপূর্ণ' মানুষের ধরণীকে 'আরেকটুখানি নবীন আভায় রঙিন' করিবার জন্য প্রার্থনা জাগিয়াছে। অন্তরের দিকে তাকাইয়া আজ আমরা যদি সে-কথায় সায় দিতে না পারি—যদি 'নবীন আভায়' নিজ নিজ জীবনের কোনো একটি অংশও রঙিন করিয়া না থাকি— তবে বুঝিব রবীন্দ্রনাথের আবির্ভাব ব্যর্থ হইয়াছে। কিন্তু তাহা যে হয় নাই, তাহা আজ বাঙালীর জীবন প্রতিদিন সাক্ষ্য দিতেছে। সে নয়নের মাঝখানে নিয়েছে যে ঠাঁই!

আমাদের এই আলোচ্য খণ্ড রবীন্দ্রনাথের জীবনের শেষ সাত বৎসরের ইতিহাস। এই পর্বটির ইতিহাস যেমন জটিল, উপাদানও তেমনই অতি-প্রচুর। এই সময়টি ভারতের স্বাধীনতা লাভের জন্য পূর্ণ-উদ্যমের পর্ব; পশ্চিম য়ুরোপেও দ্বিতীয় মহাযুদ্ধের উদ্যোগপর্ব। দেশের ও বিদেশের বিচিত্র রাজনৈতিক ঘটনাপরম্পরা মানুষের সকলপ্রকার অপমান দুঃখ ও বেদনা রবীন্দ্রনাথের স্পর্শচেতন চিত্তকে তীব্রভাবে আঘাত করে— সাড়া না দিয়া তিনি পারেন না। তাই দেখিতে পাই প্রতিবাদ, মতান্তর, এমনকি বন্ধুবিচ্ছেদের আশঙ্কা থাকা সত্ত্বেও অন্যায়কে অন্যায় বলিয়া ঘোষণা করিতে কবি বিন্দুমাত্র দ্বিধাবোধ করেন নাই। বিশেষ দলের বিশেষ সম্প্রদায়ের বিরাগভাজন অথবা ব্রিটিশ ভারতের

কর্তৃপক্ষের অপ্রিয় হইবার ভয়ে, তাঁহার কাছে যাহা সত্য বলিয়া প্রতিভাত হইয়াছে এরূপ বিষয় সম্বন্ধে অকুণ্ঠ ভাষায় মত প্রকাশ করিতে নিরস্ত হন নাই। আত্মদৃষ্টি হইতে কবি বুঝিতে পারিয়াছিলেন যে ইংরাজকে ভারত ছাড়িতেই হইবে এবং তাহাকে কোন্ অবস্থায় ভারতকে রাখিয়া যাইতে হইবে তাহারও আভাস দিয়া গিয়াছিলেন—আজ তাহা বর্ণে বর্ণে সত্য হইতেছে।

আমাদের আলোচ্য পর্বে (১৯৩৫-৪১) রবীন্দ্রনাথের প্রায় চল্লিশখানি গ্রন্থ প্রকাশিত হয়; ইহার মধ্যে সবগুলি নূতন গ্রন্থ নহে, কয়েকখানি পূর্ব-রচনার নূতন সংস্করণও আছে। এই গ্রন্থসমূহের মধ্যে আছে কবিতা, গান, নৃত্যনাট্য, গল্প, প্রবন্ধ, বিজ্ঞান, ভাষাতত্ত্ব, শিক্ষাবিষয়ক বই। তবে কবিতা ও গানের বই-ই বেশী—সতেরোখানি কাব্য এই পর্বের রচনা। এই সময়ের কবিতাপুস্তকগুলি সম্বন্ধে নানা লেখকের নানা মত, যেমন চিরদিনই হইয়া আসিয়াছে। বলা বাহুল্য, একই কাব্যকে বিভিন্নভাবে দেখা সমালোচকদের স্বভাবধর্ম। এই সব রচনা ছাড়া আছে সাংবাদিকদের সঙ্গে মোলাকাত, সংবাদপত্রে বিবৃতি ও খোলাচিঠি, জন্মদিনের ও বিবাহদিনের জন্য আশীর্বাণী, মৃত্যুর জন্য সান্ত্বনাবাণী, নূতন লেখকদের গ্রন্থপাঠ করিয়া উৎসাহবাণী, শিল্পপতিদের কর্মশালা পরিদর্শন করিয়া প্রশংসাবাণী ইত্যাদি। এই সমস্তের ফাঁকে ফাঁকে দীর্ঘকাল ছিল ছবি আঁকার কাজ।

রবীন্দ্রনাথের জীবনচরিত-রচনার উপাদান প্রচুর। প্রথমত তাঁহার রচনাই তাঁহার জীবনের প্রধান ভাষ্য ও সমালোচনা। নৈর্ব্যক্তিক দৃষ্টিতে আপনাকে দেখিবার অসামান্য ক্ষমতাবলে তিনি স্বয়ং বহুক্ষেত্রে বিচারকের আসনে বসিয়া আপনাকেই বিচার ও বিশ্লেষণ করিয়াছেন। এ ছাড়া কবিজীবনীর শ্রেষ্ঠ উপাদান তাঁহার চিঠিপত্র; তাঁহার জীবিতকালে যে-সব চিঠিপত্র সম্পাদিত ও সংশোধিত হইয়া প্রকাশিত হয় নাই. আমাদের মতে সেই সবই জীবনেতিহাসের প্রধানতম উপাদান। অত্যন্ত ব্যক্তিগত, এমনকি পারিবারিক চিঠিপত্র তাঁহার মৃত্যুর অব্যবহিত পরেই এমনভাবে মুদ্রিত হইয়া বাহির হইবে, তাহা কবি স্বপ্নেও বোধ হয় ভাবেন নাই। ব্যক্তিগত ও পারিবারিক পত্র ব্যতীত তাঁহার বহুশত পত্র প্রকাশিত হইবার জন্যই লিখিত হয়, এবং সদ্য রচনার অব্যবহিত পরেই সমসাময়িক মাসিকপত্রে প্রকাশিত হইয়াছিল; সেগুলির মধ্যে তত্ত্ব অনেক, তথ্য কম, তবে মনের ও মতের আবহাওয়াটা ভালো করিয়াই জানা যায়। ইন্দিরা দেবীকে লিখিত পত্রধারা কাটিয়া ছাঁটিয়া কবি 'ছিন্নপত্র' নামে বাহির করেন। ভাবিয়াছিলেন পত্রমধ্যে লিখিত জীবনের ব্যক্তিগত ঘটনাগুলি দিবালোক দেখিবে না। কিন্তু পরবর্তীকালে সাময়িক পত্রিকার অনুসন্ধিৎসু সম্পাদকগণ কৌতূহলী পাঠকদের সম্মুখে সেসবও পূর্ণভাবে পেশ করিয়াছেন। এই বিরাট পত্রধারা যৌবনকালের রবীন্দ্রনাথের জীবনীর শ্রেষ্ঠ উপাদান বলিয়া স্বীকৃত হইবে, কারণ সেগুলি লিখিবার সময় ছাপিবার কথা মনে হয় নাই।

কবির তিরোধানের পরে তাঁহার লিখিত কত শত পত্র যে সাময়িক পত্রিকাদিতে মুদ্রিত হইয়াছে তাহা সঠিক বলা কঠিন। এতদ্ব্যতীত বহু স্মৃতিগ্রন্থ ও আত্মজীবনীর মধ্যে কবি সম্বন্ধে অনেক তথ্য পাওয়া যাইতেছে। এইসব স্মৃতিগ্রন্থের মধ্যে কতকগুলি হইতে মূল্যবান উপাদান পাওয়া গিয়াছে; কিন্তু সকলগুলিই প্রামাণ্য বলিয়া স্বীকার করা যায় কিনা তাহা গভীরভাবে বিচার্য। সমসাময়িক উপাদান হইতে সেসব তথ্যের সমর্থন পাইলেই অবিসম্বাদী বলিয়া সেগুলিকে গ্রহণ করিতে পারা যায়; নতুবা অগ্রাহ্য হওয়া উচিত। সংক্ষেপে এইটুকুমাত্র বলিতে চাই যে, আমরা স্বভাবত ইতিহাসবিমুখ,—হয় সমস্ত বুদ্ধি বিবেচনা বিসর্জন দিয়া অন্ধ গুরুবাদী—নয়, সমস্ত প্রমাণ-প্রয়োগ তুচ্ছ করিয়া অহেতুনিন্দাবাদী; তথ্য নিরূপণ বিষয়ে আমরা স্বভাবতই শিথিল; আমাদের বিশ্বাস অল্পতেই; শোনা কথা বা 'গালগল্প' প্রমাণাভাবে বিশ্বাস করিতে দ্বিধা বোধ করি না; আবার তথ্যানুসন্ধানের জন্য মেহন্নত করিতেও পরাঙ্মুখ। কোনো কোনো লেখক কবির জবানীতে অনেক তথ্য ও তত্ত্ব বলিয়াছেন। তাহা যে রবীন্দ্রনাথের ভাষা নহে, তাহা

রবীন্দ্রসাহিত্যের বিদগ্ধ পাঠক সহজেই ধরিতে পারিবেন। সেইসব রচনার মধ্যে কতখানি রবিচ্ছায়া ও কতখানি লেখকের উপচ্ছায়া পড়িয়াছে নির্ণয় করা কঠিন। এইখানে থুকিডিডেস তাঁহার ইতিহাসের উপাদান সংগ্রহ ও রচনারীতি সম্বন্ধে যাহা বলিয়াছিলেন, তাহা স্মরণীয়; তিনি লিখিয়াছিলেন "এই যুদ্ধে যে-সব ঘটনা ঘটেছিল কেবল লোকের মুখে গল্প শুনে কি অনুমানে নির্ভর করে তাদের বর্ণনা করিনি। যে ঘটনা আমি নিজে প্রত্যক্ষ করেছি নিজের জ্ঞান থেকে তা লিখেছি। যেখানে তা সম্ভব হয়নি সেখানে প্রত্যক্ষদর্শীদের বিবরণ বহু পরীক্ষার পর গ্রহণ করেছি। এ কাজ কঠিন, কারণ একই ঘটনা যারা দেখে তাদের বিবরণের মধ্যে অনেক অসংগতি। মনের পক্ষপাতিত্ব ও স্মৃতিশক্তির তারতম্য এই অসংগতির কারণ। আমার বিবরণে গল্প ও কল্পনার মিশাল নেই, সেজন্য হয়তো তেমন সুখপাঠ্য নয়। তবে তাদের তৃপ্তি দেবে যারা অতীত ঘটনার অবিকৃত বিবরণ ভালোবাসেন। আমার ইতিহাস সাধারণের স্থায়ী সম্পত্তি, সাময়িক হাততালি লাভের কৌশল নয়।"[১]

রবীন্দ্রনাথের সার্ধ-সহস্রাধিক-পৃষ্ঠাব্যাপী জীবনী লিখিতে আমার জীবনের দীর্ঘকাল গিয়াছে। তরুণ বন্ধুরা মাঝে মাঝে জিজ্ঞাসা করেন কবে এই গ্রন্থরচনা আরম্ভ হয়। সঠিক তারিখ দেওয়া কঠিন। গ্রন্থরচনার পূর্বে রবীন্দ্রসাহিত্য-অধ্যয়ন ও রবীন্দ্রনাথ সম্বন্ধে তথ্যাদি-সংগ্রহকে এই গ্রন্থপ্রণয়নেরই অঙ্গ বলিয়া ধরা উচিত। আমি ১৯০৯ সালের শেষভাগে শান্তিনিকেতনে আসি—রবীন্দ্রনাথের ব্যক্তিগত সংস্পর্শে আসিলাম এই প্রথম— তার পর বত্রিশ বৎসর তাঁহাকে দেখিবার, জানিবার, তাঁহার কথা শুনিবার, তাঁহার অপার স্নেহ পাইবার, তাঁহার সহিত তর্কবিতর্ক—এমন কি সভাসমিতিতে তাঁহার বিরোধিতা করিবার—সৌভাগ্য লাভ করিয়াছিলাম। সেইসব ধৃষ্টতার কথা মনে হইলে অবাক হইয়া ভাবি কী ধৈর্যশীল মহাপুরুষের সঙ্গলাভের সুযোগ পাইয়াছিলাম। কিন্তু রবীন্দ্রনাথ সম্বন্ধে গ্রন্থ লিখিব এই দুরাকাঙ্ক্ষা কবে হইল তাহার ইতিহাস আমার স্নেহাস্পদ বন্ধু শ্রীমান সুধীরচন্দ্র কর পুরাতন কাগজপত্র হইতে সম্প্রতি উদ্ধার করিয়া আমার কাছে পেশ করিয়াছেন। শান্তিনিকেতনে ১৯২৯ সালে গ্রীষ্মাবকাশের পর অমিয় চক্রবর্তী ও সুধীরচন্দ্র করের সম্পাদকত্বে 'রবীন্দ্র-পরিচয়-সভা' স্থাপিত হয়। সভার পক্ষ হইতে এক আবেদন-পত্র প্রচার করা হয়, তাহাতে ঐ সভার জন্য কে কী কাজ করিবেন সে সম্বন্ধে নিজ নিজ মত লিপিবদ্ধ করিবার অনুরোধ লইয়া সুধীরচন্দ্র হাজির হন। এই পত্রে আশ্রমের তৎকালীন প্রায় সকলেরই নাম-স্বাক্ষর দেখিলাম। সেইখানে আমি লিখিয়াছিলাম যে, "১৯১০ সাল হইতে রবীন্দ্রনাথের 'জীবনী' সংকলন করিবার ভার গ্রহণ করিলাম—২৯. ৭. ২৯।" সেইদিন ছিল ১৩ শ্রাবণ ১৩৩৬। তারপর রবীন্দ্রজীবনীর চতুর্থ খণ্ডের রচনা-সমাপ্তি ও বিশ্বভারতীর সহিত আমার কর্মজীবনের প্রত্যক্ষ সম্বন্ধের অবসান ঘটিল প্রায় সেই সময়েই—১১ শ্রাবণ ১৩৬১ (২৭ জুলাই ১৯৫৪)।

এই দিনের সহিত আমার জীবনের আর একটি সামান্য ঘটনা যুক্ত আছে। ১৩১৭ সালের আষাঢ় মাসে আমি ব্রহ্মচর্যাশ্রমের শিক্ষকরূপে নিযুক্ত হই; সেই বৎসর ১১ শ্রাবণ আমার জন্মদিনে আমার মত অভাজনের কথা দিয়া বুধবারের সন্ধ্যাকালীন মন্দিরের উপাসনা কবি আরম্ভ করেন (পূর্ণ, শান্তিনিকেতন ১২শ খণ্ড)। তিনি বলেন, "আমাদের এই আশ্রমবাসী আমার একজন তরুণ বন্ধু এসে বললেন, 'আজ আমার জন্মদিন, আজ আমি আঠারো পেরিয়ে উনিশ বছরে পড়েছি।' তাঁর এই যৌবনকালের আরম্ভ, আর আমার এই প্রৌঢ়বয়েসের প্রান্ত—এই দুই সীমার মাঝখানকার কালটিকে কত দীর্ঘ বলেই মনে হয়। আমি আজ যেখানে দাঁড়িয়ে তাঁর এই উনিশ বছরকে দেখছি, গণনা ও পরিমাপ করতে গেলে সে কত দূরে। তাঁর এবং আমার বয়সের মাঝখানে কত আবাদ, কত ফসল ফলা, কত ফসল কাটা, কত ফসল নষ্ট হওয়া, কত সুভিক্ষ এবং কত দুর্ভিক্ষ প্রতীক্ষা করে রয়েছে তার ঠিকানা

১ শ্রীঅতুলচন্দ্র গুপ্ত, "ইতিহাসের মুক্তি", বিশ্বভারতী পত্রিকা, শ্রাবণ আশ্বিন ১৩৫২।

নেই।...তাই আমার পরিণত বয়সের সমস্ত অভিজ্ঞতা ও চিত্তবিস্তার সত্ত্বেও আমি আমার উনিশ বছরের বন্ধুটিকে তাঁর তারুণ্য নিয়ে অবজ্ঞা করতে পারিনে। বস্তুত তাঁর এই বয়সে যত অভাব ও অপরিণতি আছে, তারাই সবচেয়ে বড়ো হয়ে আমার চোখে পড়ছে না, এই বয়সের মধ্যে যে একটি সম্পূর্ণতা ও সৌন্দর্য আছে, সেইটেই আমার কাছে উজ্জ্বল হয়ে দেখা দিচ্ছে।"

আজ জীবনের সন্ধ্যায় আসিয়া আমিও পিছন ফিরিয়া অতীত জীবনকে দেখিতেছি। আমার একমাত্র বলিবার কথা এই যে, জীবনে যে মূলধন লইয়া আসিয়াছিলাম, তাহা নষ্ট করি নাই। শান্তিনিকেতনের পরিবেশ, রবীন্দ্রনাথের স্নেহ, রথীন্দ্রনাথের সহায়তা, আশ্রমবন্ধুদের উপদেশ, হিতাকাঙ্ক্ষীদের ভর্ৎসনা, সহকর্মীদের সহযোগিতা সমস্তই আমার অনুকূলে কার্য করিয়া আসিয়াছে। পঁয়তাল্লিশ বৎসর শান্তিনিকেতন হইতে এত আনন্দ, এত আনুকূল্য, এত জ্ঞান লাভ করিয়াছিলাম যে, তাহার হিসাব দেওয়া কঠিন। মানুষ অনেক-কিছুই হয় না, অনেক-কিছুই পায় না—সেই অভাব অপূর্ণতার তো শেষ নাই। কিন্তু যাহা সে পাইয়াছে তাহারই কি শেষ আছে? কবি ১১ শ্রাবণ ১৩১৭ প্রাতে গীতাঞ্জলির একটি যে কবিতা লেখেন, তাহাকেই আমার জন্মদিনের মন্ত্ররূপে গ্রহণ করিয়াছি :

যখন আমায় বাঁধ আগে পিছে,
মনে করি আর পাব না ছাড়া।
যখন আমায় ফেল তুমি নীচে
মনে করি আর হব না খাড়া।
আবার তুমি দাও যে বাঁধন খুলে,
আবার তুমি নাও আমারে তুলে,
চিরজীবন বাহুদোলায় তব
এমনি করে কেবলি দাও নাড়া।
ভয় লাগায়ে তন্দ্রা কর ক্ষয়,
ঘুম ভাঙায়ে তখন ভাঙ ভয়।
দেখা দিয়ে ডাক দিয়ে যাও প্রাণে,
তাহার পরে লুকাও যে কোনখানে,
মনে করি এই হারালেম বুঝি,
কোথা হতে আবার যে দাও সাড়া।

কবির নিকট হইতে আর-একদিন আমার জন্মদিনের জন্য লিখিত তাঁহার আশীর্বাণী পাইয়াছিলাম, সেইটি লিখিয়া দেন ১১ শ্রাবণ ১৩২১ তারিখে; তাহা নিম্নে উদ্ধৃত করিয়া আমার নিবেদন শেষ করিলাম—

প্রভাতের 'পরে দক্ষিণ করে
রবির আশীর্বাদ—
নূতন জনমে নবনব দিন
তোমার জীবন করুক নবীন,
অমল আলোকে দূরে হোক্ লীন
রজনীর অবসাদ।

এই গ্রন্থপ্রণয়নে যাঁহাদের সহায়তা এতাবৎ কাল নানাভাবে লাভ করিয়াছি তাঁহাদের কথা ইতিপূর্বে তিন খণ্ডের ভূমিকায় উল্লেখ করিয়াছি; যদি অনবধানবশত কাহারও নাম করিতে ভুলিয়া গিয়া থাকি তবে তাঁহারা যেন বিশ্বাস করেন যে উহা স্বেচ্ছাকৃত নহে, বার্ধক্যজনিত ভ্রম। আশা করি তাঁহারা ক্ষমা করিবেন। এই খণ্ড-প্রণয়নে শ্রীমতী সাধনা কর ও রবীন্দ্রসদনের শ্রীশোভনলাল গঙ্গোপাধ্যায়, শ্রীচিত্তরঞ্জন দেব ও শ্রীমোহিতকুমার মজুমদার মহাশয়দের সহায়তা বিশেষভাবে উল্লেখযোগ্য। প্রায় প্রতিদিনই নানাভাবে যাঁহার সহযোগিতা পাইয়াছি তাঁহার নাম অনুল্লিখিত থাকিলেও পাঠক অনুমান করিতে পারিবেন আশা করিয়া নীরব থাকিলাম। এই খণ্ডের শেষাংশে বিস্তারিত সংযোজন ও সংশোধন প্রদত্ত হইয়াছে। যাঁহাদের কাছ হইতে সহায়তা লাভ করিয়াছি তাঁহাদের নাম সংযোজনাদির সঙ্গে প্রদত্ত হইয়াছে। বিশেষভাবে উল্লেখযোগ্য সংযোজন হইতেছে দ্বিতীয় পরিশিষ্ট। রবীন্দ্রনাথ সম্বন্ধে এযাবৎকাল যেসব গ্রন্থ বাংলায় রচিত হইয়াছে তাহার তালিকা প্রস্তুত করিয়াছেন শ্রীপুলিনবিহারী সেন। এ কাজ তাঁহার স্বেচ্ছাপ্রণোদিত আনন্দকর্ম, তজ্জন্য তিনি ধন্যবাদ বা কৃতজ্ঞতার অপেক্ষা রাখেন না।

এই বৃহৎ গ্রন্থ শেষ করিবার সময় আজ বিশেষভাবে স্মরণ হইতেছে রথীন্দ্রনাথকে। আজ বিশ্বভারতীর সহিত আপাতদৃষ্টিতে তিনি সম্বন্ধশূন্য; কিন্তু শান্তিনিকেতনের সহিত আবাল্যের তাঁহার যে নাড়ির যোগ তাহা ছেদন করিবার শক্তি তাঁহারও নাই, অপরেরও নাই। আমার সহিত তাঁহার সম্বন্ধ সাতচল্লিশ বৎসরের। জীবনে ও কর্মে তাঁহার যে অনুকূলতা পাইয়াছিলাম তাহার প্রধানতম সাক্ষ্য আমার এই গ্রন্থ; পদে পদে তাঁহার সহায়তা না পাইলে এই গ্রন্থ লিখিতে পারিতাম না। অথচ গ্রন্থমধ্যে আমি এমন বহু মতামত ব্যক্ত করিয়াছি যাহা হয়তো সকলে গ্রহণ করিবেন না; কিন্তু কোনোদিন, কি বিশ্বভারতীর পক্ষ হইতে কি ব্যক্তিগত ভাবে, তিনি আমাকে নিবৃত্ত করিবার বা প্রভাবান্বিত করিবার চেষ্টামাত্র করেন নাই। সম্পূর্ণ স্বাধীনতা পাইয়াছিলাম।

বিশ্বভারতীর প্রকাশন-বিভাগের অধিকর্তা শ্রীচারুচন্দ্র ভট্টাচার্য মহাশয় সাহসপূর্বক এই গ্রন্থ-প্রকাশের দায়িত্ব গ্রহণ না করিলে এই গ্রন্থ প্রকাশিত হইত কিনা জানি না। গ্রন্থমুদ্রণকালে আমি যেরূপ অত্যাচার করিয়াছি তাহা কোনো ব্যবসায়ী প্রতিষ্ঠান সহ্য করিত না; আমি তজ্জন্য বিশ্বভারতীর প্রকাশন-বিভাগের নিকট কৃতজ্ঞ।

বিশেষভাবে ধন্যবাদার্হ শান্তিনিকেতন প্রেসের ম্যানেজার শ্রীযতীন্দ্রনাথ বিশ্বাস। তাঁহার সহকারী শ্রীবিভূতিভূষণ মিত্র, সুদক্ষ হেড কম্পোজিটর শ্রীবলরাম সাহা ও মেশিনম্যান শ্রীভূতনাথ চট্টোপাধ্যায় প্রভৃতি সকলেই অশেষ ধৈর্যের সহিত এই কর্ম সমাপ্ত করিয়াছেন, তজ্জন্য তাঁহাদের নিকট আমি কৃতজ্ঞ।

এই দীর্ঘকাল প্রতিষ্ঠান হইতে এত আনুকূল্য, এত করুণা, এত স্নেহ ও শ্রদ্ধা পাইয়াছি যে তাহার বিস্তৃত বিবরণ লিখিতে হইলে ভূমিকা দীর্ঘ হইয়া পড়িবে—

> যাবার দিনে এই কথাটি বলে যেন যাই
> যা দেখেছি, যা পেয়েছি তুলনা তার নাই।

প্রভাতকুমার মুখোপাধ্যায়

১১ শ্রাবণ ১৩৬৩
২৭ জুলাই ১৯৫৬
ভুবননগর। বোলপুর

# সূচী

লক্ষ্মীশ্বর সিংহ কর্তৃক সুইডেন হইতে স্লয়ড্ শিক্ষিকাদের আসিবার ব্যবস্থা—লক্ষ্মীশ্বর শ্রীনিকেতনের প্রতিষ্ঠাকালীন ছাত্র—'কাঠের কাজ' গ্রন্থের রবীন্দ্রনাথ লিখিত ভূমিকা—হাতের কাজ সম্বন্ধে রাসকিন্—ব্রহ্মচর্যাশ্রমে কারুশিল্প ও কাঠের কাজ—শ্রীনিকেতনে শিল্পভবন—১৯২৮এ কবির নির্দেশে লক্ষ্মীশ্বরের সুইডেন যাত্রা ও স্লয়ড শিক্ষা—স্লয়ডের ইতিহাস—লক্ষ্মীশ্বরের প্রত্যাবর্তন ও শান্তিনিকেতনে স্লয়ড প্রবর্তন—পুনরায় সুইডেন যাত্রা—রবীন্দ্রনাথের পত্র সোয়েন হেডিন্‌কে—সুইডেনে কাউণ্টেস হ্যামিলটনের সহায়তায় শান্তিনিকেতনে স্লয়ড শিক্ষিকা প্রেরণের ব্যবস্থা—মিস জিয়ানসন প্রথম শিক্ষিকা ১৯৩৪-৩৫—মিস্ সেডারব্লম দ্বিতীয় শিক্ষিকা—লক্ষ্মীশ্বরের বুনিয়াদি শিক্ষাকেন্দ্রে যোগদান—কাউণ্টেস হ্যামিলটন শান্তিনিকেতনে—রবীন্দ্রনাথকে ও ক্ষিতিমোহন সেনকে পত্রধারা—পূজাবকাশের পূর্বে শারদোৎসব অভিনয়—কবি ঠাকুরদার ভূমিকায়—ছুটিতে আশ্রমেই বাস—তাঁহার অধ্যয়নশীলতা—কালিঘাট মন্দিরে জীববলি বন্ধের আন্দোলন ও রামচন্দ্র শর্মা—কবির মত ও কবিতা—জীববলির পক্ষে ও বিপক্ষে আলোচনা—আঁরি বার্বুসের শান্তিবৈঠকের পরিকল্পনা।

**পত্রপুটের পর্ব** (পৃ ৩৫-৪৫) ব্যাধি ও বার্ধক্যজনিত দুর্বলতা—অভ্যাসমতো সকল কাজ করেন—পত্রপুটের কবিতা—'ছুটি', 'পৃথিবী'—ঈশ্বর সম্বন্ধে ধারণার বিবর্তন—পূজাবকাশের পর শ্রীভবনে মাদাম বস্‌নেক পরিদর্শিকা—শ্রীনিকেতনে 'নবান্ন' উৎসব প্রবর্তন—কবি য়োন্ নোগুচির অভ্যর্থনা—ব্রজেন্দ্রনাথ শীলের সংবর্ধনার জন্য কবিতা প্রেরণ—রামকৃষ্ণ পরমহংসের শতবার্ষিকী উপলক্ষ্যে ৬ ছত্র কবিতা—বিদ্যালয়ে পূজাবকাশের পর 'অরূপরতন' অভিনয়—রবীন্দ্রনাথ ঠাকুরদার ভূমিকায়—কলিকাতার এম্পায়ার থিএটরে 'অরূপরতন' অভিনয়—কবির শরীর খারাপ হইলে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—বিশ্বভারতীর সাম্বৎসরিক সভা—প্রতিষ্ঠানের সংবিধান বা কনষ্টিটিউশনের পরিবর্তন—কলিকাতায় ন্যাশনাল আর্ট গ্যালারি স্থাপন বিষয়ে তাঁহার অভিমত—নিখিল ভারত গ্রাম উদ্যোগ সমিতি—নন্দলাল বসু ও রবীন্দ্রনাথের সঙ্গে কুমারাপ্পার পরামর্শ—ভবিষ্যৎ সংগ্রহালয় সম্বন্ধে কবির মত—কন্‌গ্রেসের সুবর্ণজয়ন্তীর জন্য বাণী প্রেরণ—কুটির শিল্প চাউল প্রস্তুত সম্বন্ধে কবির মত—গান্ধীজির মত—খাদ্যসমস্যা ও শান্তিনিকেতনে পুষ্টিকর খাদ্য ব্যবস্থার ব্যর্থ চেষ্টা—'বাংলাশব্দতত্ত্ব' প্রকাশ—বিধুশেখর ভট্টাচার্যের মহামহোপাধ্যায় উপাধি লাভ ও কবির পত্র ও কবিতা—ইথেল কাটার—য়েটস্ ব্রাউন—মিসেস মার্গেরেট স্যাংগার কবিসন্দর্শনে—জন্মনিয়ন্ত্রণ সম্বন্ধে কবির মত।

**কলিকাতায় শিক্ষাসপ্তাহ** (পৃ ৪৫-৪৮) কলিকাতায় শিক্ষাসপ্তাহ—Progressive education আন্দোলনের ইতিহাস—নবশিক্ষাসংঘের সম্মেলন—এলসিনোরে কবি উপস্থিত ছিলেন—কলিকাতায় সিনেট হলে কবির ভাষণ 'শিক্ষার স্বাঙ্গীকরণ'—গান্ধীজি সম্বন্ধে কবির মত—লোকশিক্ষা-প্রসার সম্বন্ধে কবির প্রস্তাব পেশ—কবির 'বাংলাভাষা পরিচয়' কলিকাতা বিশ্ববিদ্যালয়ে লোকশিক্ষা গ্রন্থমালায় প্রকাশিত হয়—কবির শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—পথে বর্ধমানে সংবর্ধনা—দেবীপ্রসন্ন মুখোপাধ্যায়ের আতিথ্য গ্রহণ—'উদাসীন' কবিতায় কাব্যশ্রীর অদর্শন হেতু বিষাদ।

**নৃত্যনাট্য চিত্রাঙ্গদা** (পৃ ৪৯-৫৩) চিত্রাঙ্গদা নাট্যকাব্য নৃত্যনাট্যে রূপায়ন (১৯৩৬ ফেব্রু)—অভিনয়ের আয়োজন—শান্তিনিকেতন কালের পরিবর্তন—কবি ক্রমেই unconventional ও secular হইতেছেন—আলিগড় বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক মহম্মদ হবীবের সুফিবাদ সম্বন্ধে বক্তৃতা—প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক সম্মেলন—কবির সহিত শিক্ষকরা মিলিত হন—বসন্তোৎসবে জবহরলাল নেহেরুর পত্নী কমলার মৃত্যু উপলক্ষ্যে মন্দিরে ভাষণ—কলিকাতায় চিত্রাঙ্গদার অভিনয়—স্টেটসম্যান-এর মত—নাট্যকাব্যের মর্মকথা—ধূর্জটিপ্রসাদ, শান্তিদেব ও প্রতিমা দেবীর মত।

**উত্তর-ভারতে সফর ও তারপরে** ( পৃ ৫৩-৬২ ) চিত্রাঙ্গদা অভিনয়ের জন্য উত্তর ভারত যাত্রা—পাটনায়—এলাহাবাদে—লাহোরে—দিল্লীতে—মডার্ন ইস্কুলের উপাসনা-গৃহ উন্মোচন—দিল্লী মুন্সিপালিটির রবীন্দ্র-সংবর্ধনায় আপত্তি—গান্ধীজি ও কস্তুরাবাই-এর কবিসাক্ষাৎ—কবিকে ৬২,০০০ টাকার চেক দান—মিরাটে অভিনয়—দিল্লীর হিন্দু কলেজে কবি-সংবর্ধনা—রেডিও স্টেশন হইতে কবিতা আবৃত্তি—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—১৩৪৩ নববর্ষে জন্মোৎসবের দিন প্রবর্তন—'শেষ মৌন', 'ব্রাত্য', পত্রপুটের কবিতা—কৃষ্ণকৃপালনীর সহিত নন্দিতা গাঙ্গুলির বিবাহ—কবি কলিকাতায় ( ৭ মে )—বরাহনগরে বাস—P E N ক্লাবে কবিসংবর্ধনা—আশ্রমিক সংঘের কবি-সংবর্ধনা—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—বীরভূমে জলাভাব ও দুর্ভিক্ষ—ভুবনডাঙা বাঁধ সংস্কার—কবির আবেদনপত্র—সমবায়ের শক্তিবলে জলাশয় সংস্কার—বেঙ্গল ট্যাংক ইম্প্রুভমেণ্ট আইন—লোকশিক্ষা সংসদ গঠনের আয়োজন—জবহরলালের পত্র—মোহম্মদী কাগজের 'পূজারিণী' ও 'গান্ধারীর আবেদনে'র সমালোচনা—কবির উত্তর—শ্যামলী কাব্যখণ্ডের কবিতা—'মিলভাঙা', 'কালরাত্রি', 'অমৃত', 'বাঁশিওয়ালা'—ভাষা বিষয়ক আলোচনা—শব্দতত্ত্বের একটি তর্ক—'ছন্দ' প্রকাশিত—দিলীপকুমার রায়কে উৎসর্গ—প্রবোধচন্দ্র সেন কৃত 'ছন্দোগুরু রবীন্দ্রনাথ'—কবির ভাষণ 'বাংলা ছন্দের প্রকৃতি'।

**বিচিত্র ঘটনা** ১৩৪৩ ( পৃ ৬৩-৭৮ ) কবি শান্তিনিকেতনে—শরৎচন্দ্র প্রমুখদের আগমন ও সাম্প্রদায়িক বাঁটোয়ারার বিরুদ্ধে সভায় কবিকে সভাপতিত্ব করিবার অনুরোধ—লর্ড জেটল্যানডের নিকটে বাঁটোয়ারার বিরুদ্ধে মেমোরিয়েল—প্রথম স্বাক্ষরকারী রবীন্দ্রনাথ—১৫ জুলাই ১৯৩৬ টাউনহলে সভা—কবি ধর্ম ও সম্প্রদায় নিরপেক্ষ রাষ্ট্রব্যবস্থার পক্ষপাতী—মদনমোহন মালব্যের এই বিষয় টেলিগ্রাম ও পত্র—সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কবির ভাষণ ( অনুবাদ )—শরৎচন্দ্রের গৃহে রবি-বাসরে কবি উপস্থিত—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—জবহরলাল নেহেরুর নিকট হইতে ব্যক্তিস্বাধীনতা-সংঘ সম্পর্কে পত্র—কবির উত্তর ও সভাপতিত্ব গ্রহণ—বিশ্বভারতীর নূতন কনষ্টিটিউশন ও কর্মীদের অধিকার সংকোচন—অধ্যাপক-সভায় কবির ভাষণ—পুরাতনকে বজায় রাখিবার ইচ্ছা—'শ্যামলী' গৃহ বর্ষাকালে অব্যবহার্য হইল—'পুনশ্চ' গৃহ নির্মাণ—'শ্যামলী' কাব্যখণ্ড রানী মহলানবীশকে উৎসর্গ—মনের relief—'সে', 'খাপছাড়া', 'প্রহাসিনী', 'ছড়া' প্রভৃতি—'খাপছাড়া' রাজশেখর বসুকে উৎসর্গ—রাজশেখরের 'গড্ডলিকা' পড়িয়া প্রফুল্লচন্দ্র রায়কে পত্র—রাজশেখর বিজ্ঞানসদন—বর্ষামঙ্গল উৎসব—ভুবনডাঙার জলাশয়তীরে উৎসব—স্থানীয় ইতিহাস—ব্রুসেলসের আন্তর্জাতিক শান্তি ও স্বাধীনতাকালীন নারীসংঘের জন্য বাণী প্রেরণ—ভারতের প্রগতিশীল লেখকদের বক্তব্য—জবহরলালের আত্মজীবনী হইতে উদ্ধৃতি—ডাবলিনে সোসাইটি অব্ ফ্রেনডসের নিকট প্রেরিত কবির বাণীতে গবর্মেণ্টের আপত্তি—ভাদ্রমাসের শেষে কবি কলিকাতায়—বরাহনগরে—'বাংলা বানানের নিয়ম' অনুমোদন—যোগেন্দ্রনাথ সরকার সম্পাদিত 'গল্পসঞ্চয়ন' বার্ষিকীর জন্য ভূমিকা—কলিকাতা হইতে ফিরিয়া 'পরিশোধ' নৃত্যনাট্যর মহড়া—'সাহিত্যের পথে' প্রকাশ—পুনরায় কলিকাতায়—আশুতোষ কলেজে 'পরিশোধ' অভিনয়—স্টেটসম্যানের মন্তব্য—শরৎচন্দ্রের জয়ন্তী-উৎসবসভায় কবি—রবীন্দ্রনাথ ও শরৎচন্দ্র সম্বন্ধে চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়—নিখিলবঙ্গ মহিলা কর্মী সম্মেলনে কবির ভাষণ 'নারী'—কলিকাতা হইতে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—পূজাবকাশ—জনশূন্য উত্তরায়ণ—শ্রীনিকেতনে একমাস—জবহরলাল নেহেরু সাক্ষাৎ করিতে আসেন—কবির সহিত বিশিষ্ট লোকদের মোলাকাত সম্পর্কে প্রবাসীর মন্তব্য।

**কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সমাবর্তন** ( পৃ ৭৮-৮৩ ) শ্রীনিকেতন হইতে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—পৌষউৎসবাদি—খ্রীষ্টোৎসবের ভাষণ—মাঘোৎসব সম্বন্ধে—নূতন গান—মাঝে প্রহাসিনীর কবিতা—বিন্টারনিটজের মৃত্যুসংবাদ—কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠাদিবসের জন্য গান রচনা—'চলো যাই,

চলো যাই'—কলিকাতায়—মুসলমান ছাত্রদের উৎসবে বিরোধিতা—'আফ্রিকা' কবিতা—সমাবর্তনে কবির ভাষণ—বিশ্ববিদ্যালয়ে বাংলাভাষা প্রবর্তন চেষ্টার ইতিহাস— চন্দননগরে বঙ্গীয় সাহিত্য সম্মেলন— কবির ভাষণ—রামকৃষ্ণ পরমহংসদেবের শতবার্ষিকী উৎসব—কবির ভাষণ—বহুকাল পরে অনুবাদ প্রকাশ।

**আলমোড়া** ১৯৩৭ ( পৃ ৮৩-৯২ ) কলিকাতা হইতে প্রত্যাবর্তন ১৯৩৭ মার্চ ৭—শান্তিনিকেতনে স্যর জন রাসেল—রবিবাসরের সদস্যগণের আশ্রমসফর—কবির ভাষণ—নানা ভাবের কবিতা—'যাবার মুখে', 'স্মরণ', 'হিন্দুস্থান', 'ভাগীরথী', 'পাবনায় বাড়ি হবে'—নববর্ষ ১৩৪৪—চীনাভবনের দ্বার উন্মোচন—চীনাদের দান প্রায় নয়লক্ষ টাকা—গান্ধীজির পত্র—অনুপস্থিত জবহরলাল নেহেরুর ভাষণ—কবির ভাষণ—'বিশ্বপরিচয়ে'র খসড়া—সপরিজন আলমোড়া যাত্রা—সেখানে বিশ্বপরিচয় রচনা—'ছড়ার ছবি' নন্দলাল বসুর স্কেচ অবলম্বনে রচিত—আলমোড়ায় রচিত কবিতার তালিকা—বাংলা বানান সম্বন্ধে দেবপ্রসাদ ঘোষের প্রবন্ধ—কবির উত্তর—আলমোড়ার অতিথি—প্রত্যাবর্তন লখনৌ হইয়া।

**পতিসরে** ( পৃ ৯২-৯২ ) শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ১৩৪৪ আষাঢ় ১৬—হুইটম্যান সম্বন্ধে বক্তব্য—পতিসরে—অভ্যর্থনা—জমিদার ও প্রজার সম্বন্ধ।

**অন্তরীণাবদ্ধদের অনশন** ( পৃ ৯৩-৯৬ ) আন্দামান দ্বীপের বন্দীদের অনশন ধর্মঘট—পটভূমি—মোসলীম্ লীগের শাসন—টাউন হলে প্রতিবাদ সভা—কবি সভাপতি—ভাষণ—বন্দীদের নিকট টেলিগ্রাম—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—বর্ষামঙ্গলের আয়োজন—'আন্দামান দিবস'—প্রচলিত দণ্ডনীতি সম্বন্ধে বক্তৃতা—শান্তিনিকেতনকে রাজনীতি হইতে দূরে রাখার ইচ্ছা—হলকর্ষণ ও গণসংযোগ—বীরেশ্বর গোস্বামীর মৃত্যুতে বর্ষামঙ্গল স্থগিত—কলিকাতায় 'ছায়া' প্রেক্ষাগৃহে বর্ষামঙ্গল সেপ্টেম্বর ১৯৩৭—নূতন গান।

**প্রান্তিক** ( পৃ ৯৭-১০০ ) শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ১৩৪৪ ভাদ্র ২১—হঠাৎ হতচৈতন্য হন ২৫ ভাদ্র বা ১০ সেপ্টেম্বর ১৯৩৭—গান্ধীজির টেলিগ্রাম ও কবির পত্র—চীনদেশে কবির অসুস্থতার সংবাদে উদ্বেগ—সুস্থ হইয়া বিশ্বপরিচয় ও ছড়ার ছবির ভূমিকা লেখা, ২ আশ্বিন—প্রান্তিকের কবিতা—নববর্ষের সময়ে জ্ঞানহীন অবস্থার অভিজ্ঞতার কথা—জন্মদিনের কবিতায় এই ভাবের পুনরুক্তি—'বিশ্বপরিচয়' উৎসর্গ সত্যেন্দ্রনাথ বসুকে—পঠন পাঠন প্রণালী সম্বন্ধে—বিজ্ঞান সম্বন্ধে মত।

**আরোগ্যলাভের পর** ( পৃ ১০০-০৬ ) চিকিৎসার জন্য কলিকাতায় তিন সপ্তাহ, অক্টোবর ১৯৩৮—নানা লোকসমাগম— বন্দীসমস্যা লইয়া গান্ধীজির আগমন কলিকাতায় ও হঠাৎ অসুস্থতা—কবি সাক্ষাৎ করিতে যান—বেলঘরিয়াতে কবির সহিত সুভাষচন্দ্রের সাক্ষাৎ—কলিকাতায় নিখিল ভারত কনগ্রেস কমিটির অধিবেশন—'বন্দেমাতরম্' জাতীয় সংগীত হইতে পারে কিনা তৎসম্বন্ধে কবির মত—জবহরলাল কবির সহিত একমত—'জনগণমন' সম্বন্ধে—কলিকাতা হইতে প্রত্যাবর্তন ১৯৩৭ নভেম্বর ৪—বিশ্বভারতীর আভ্যন্তরীণ পরিবর্তন—'বীরভূম জেলা রাষ্ট্রীয় সম্মিলনী'তে কবির বাণী ১৪ নভেম্বর—অন্তরীণাবদ্ধদের মুক্তি সংবাদে কবির বিবৃতি—চিকিৎসার জন্য কলিকাতায়—জগদীশচন্দ্র বসুর মৃত্যুসংবাদ—প্রান্তিকের কবিতা— পৌষ উৎসব ( ১৩৪৪ )—ভাষণ 'প্রলয়ের সৃষ্টি'—খ্রীষ্টদিনের কবিতা।

**বুনিয়াদি শিক্ষা ও শিক্ষাসত্র** ( পৃ ১০৭-২১ ) নবশিক্ষাসংঘ বা নিউ এডুকেশন ফেলোশিপের সম্মেলনে বুনিয়াদি শিক্ষাসম্বন্ধে কবির ভাষণ—শান্তিনিকেতনে NEFএর সদস্যগণ—লর্ড লোথিয়ান—মহাত্মাজির শিক্ষাদর্শ পেশ—ছয়টি প্রদেশে কনগ্রেস পার্টির শাসন—বুনিয়াদি শিক্ষাসম্পর্কে কমিটি গঠন—আরিয়াম ও আশাদেবী ওয়ার্ধায়—'হরিজন' পত্রিকায় বেসিক্ এডুকেশন বা বুনিয়াদি শিক্ষার খসড়া—কারুকেন্দ্রিক

শিক্ষা সম্বন্ধে কবির মত—অন্যান্য শিক্ষাশাস্ত্রীদের মত—কারুকেন্দ্রিক শিক্ষার ইতিহাস—চার্লস্ পিয়ার্স, উইলিয়াম জেম্‌স, জন্ ডিউই—ফিন্‌ডলের গ্রন্থ 'ফাউন্‌ডেশনস্ অব এডুকেশন' ( ১৯৩০ ) রবীন্দ্রনাথকে উৎসর্গিত—ঐ গ্রন্থে ডিউই ও রবীন্দ্রনাথের তুলনা আছে—কিল্‌প্যাট্রিক-এর বক্তৃতাংশ—রবীন্দ্রনাথের সর্বাঙ্গীণ শিক্ষার পরিকল্পনা, সেন্টার অব্ ইন্‌ডিয়ান্ কালচার হইতে উদ্ধৃতি—শান্তিনিকেতনে শিক্ষার বিরোধ—'শিক্ষাসত্র' অনাথবিদ্যার্থীর জন্য—কবির শিক্ষাতত্ত্বের মূলকথা স্বাধীনতা ও সংযম—সংগীত ও কলা—এলমহার্স্টের শিক্ষাপরিকল্পনা—শ্রীনিকেতনের চতুষ্পার্শ্বে হোম্ প্রজেক্ট—সন্তোষচন্দ্র মজুমদার ও শিক্ষাসত্র—এতৎসম্পর্কে প্রেমচাঁদলালের গবেষণা গ্রন্থ—এলমহার্স্টের 'শিক্ষাসত্র' ও কবির 'এ পোএটস্ স্কুল'—জীবন ও জীবিকা।

**হিন্দীভবন** ১৯৩৮ ( পৃ ১২১-২৪ ) হিন্দীভবনের ভিত্তিস্থাপন ১৯৩৮ জানুয়ারি ১৬—এনড্রুস কর্তৃক নিষ্পন্ন—শান্তিনিকেতনে হিন্দী চর্চার ইতিহাস—ক্ষিতিমোহন সেনের হিন্দীচর্চা—সন্তদের প্রতি কবির শ্রদ্ধা—হিন্দীভবনের জন্য হলবাসিয়া ট্রাস্টের দান—হাজারিপ্রসাদ দ্বিবেদীর নিষ্ঠা।

**নৃত্যনাট্য চণ্ডালিকা** ( পৃ ১২৪-৩০ ) হেরম্বচন্দ্র মৈত্রের মৃত্যু উপলক্ষ্যে কবিতা—শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু উপলক্ষ্যে কবিতা—চণ্ডালিকাকে গানময় করা—নৃত্যনাট্য চণ্ডালিকা—'বাংলা কাব্য-সঞ্চয়ন'—ভূমিকা—'গীতবিতান' নূতন সংস্করণের জন্য—বিষয়ানুক্রমিক বিভাগ অনুবিভাগ—শান্তিনিকেতনে বাংলার গভর্নর ব্রাবোর্ন ও তদীয় পত্নী—নূতন শাসনবিধি সম্বন্ধে কবির মত—'ম্যানচেস্টার গার্ডিয়ানে' কবির পত্র—চণ্ডালিকা ও নৃত্যনাট্য চণ্ডালিকার অভিনয়—নৃত্যনাট্যের আখ্যানবস্তু ও মনস্তত্ত্ব—গদ্যছন্দে গান—দোলপূর্ণিমার উৎসব (১৩৪৪)—কলিকাতার ছায়া-প্রেক্ষাগৃহে (১৯৩৮ মার্চ) অভিনয়—কন্‌গ্রেস প্রেসিডেন্ট সুভাষচন্দ্র অভিনয় দর্শনে—কবির কলিকাতায় আগমন—গান্ধীজির সহিত সাক্ষাৎ—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ৭ দিন পরে—কালিম্পং-যাত্রা—'সাময়িক' পত্রিকার জন্য কবিতা-বাণী।

'**কালিম্পং-মংপু**' ( পৃ ১৩০-৩৭ ) নববর্ষ ( ১৩৪৫ ) ও জন্মোৎসব—নূতন মহাযুদ্ধের উদ্যোগপর্ব ( ১৯৩৮ এপ্রিল )—কবির ভাবনা—কালিম্পং যাত্রা—গৌরীপুর লজে বাস——গ্রেহাম সাহেব—জন্মদিনে কালিম্পং হইতে রেডিও-মারফত নূতন কবিতা আবৃত্তি—প্রবাসীর মন্তব্য ( পা-টী )—চারু বন্দ্যোপাধ্যায়ের 'রবিরশ্মি' সম্বন্ধে কবির মত—বিদ্যাসাগর গ্রন্থাবলী মুদ্রণ সম্বন্ধে পত্র—'বাংলাভাষা পরিচয়' লিখিতেছেন—মৈত্রেয়ী দেবীর 'মংপুতে রবীন্দ্রনাথ' হইতে উদ্ধৃত—মহাভারত লইয়া আলোচনায় রত—সেঁজুতির কবিতা—'রাজপুতানা', 'অধীরা'—অপরাজিতা দেবীকে পত্র—'যক্ষ'—অলডুস হাক্সলির বই সম্বন্ধে মন্তব্যপত্র—বিজয়লাল চট্টোপাধ্যায়ের 'রবীন্দ্রসাহিত্যে পল্লীচিত্র' সম্বন্ধে মন্তব্য পত্র—বঙ্কিম-শতবার্ষিকীতে কবিতা। /

**প্রত্যাবর্তনের পর** ( পৃ ১৩৭-৪৭ ) কালিম্পঙে দুই মাসের উপর বাস ( ১৯৩৮ এপ্রিল ২৫-জুলাই ৫ )—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—মৌলানা জিয়াউদ্দিনের মৃত্যুসংবাদ—ভাষণ ও কবিতা—'ইস্‌টেশন' কবিতা—'সেঁজুতি' প্রকাশ—চীনের উপর জাপানের অত্যাচার—অধ্যাপক তানয়ুন সান মারফত চিয়াংকাইশেককে কবির পত্র—ছাত্রসভায় উপস্থিত—বঙ্কিমশতবার্ষিকীসভায় ভাষণ—প্রমথচৌধুরী 'প্রাচীন হিন্দুস্থান' লিখিতেছেন—গগনেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যুসংবাদ—জাপানীকবি যোন নোগুচির পত্র—কবির উত্তর—জাপানপ্রবাসী রাসবিহারী বসুর চীনের উপর জাপানী-হানাদারির সমর্থনে সকলের বিস্ময়—শ্রীনিকেতনে বর্ষামঙ্গল ও বৃক্ষরোপণ উৎসব—'অরণ্য দেবতা' ভাষণ—বনচ্ছেদে সর্বনাশের কথা—শ্রীনিকেতন হইতে বৃক্ষরোপণ প্রচারকার্য—জীবিকার সমস্যা ও সৌন্দর্যসম্ভোগের সমাধান—স্যর সর্বপল্লী রাধাকৃষ্ণন শান্তিনিকেতনে—'পরিশোধ' অভিনয়—'আকাশপ্রদীপ'—'স্বর্গে চক্রটেবিল বৈঠক' ( প্রাচীন দেবতার নূতন বিবাদ )—'মুক্তির উপায়'—পূজাবকাশের পূর্বে গান্ধী জন্মদিন পালন ( ২১ সেপ্টেম্বর ১৯৩৮ )—

পূজাবকাশে শান্তিনিকেতনে বাস—য়ুরোপে জারমানদের তোষণ-নীতি—লেস্‌নি সাহেবকে পত্র—চেক্‌দের প্রতি সহানুভূতি—'প্রায়শ্চিত্ত' (১৯৩৮ অক্টোবর ৪)—পুরাতনের 'স্মৃতি দিয়ে ঘেরা' কবিতা—'কেন' ও অন্যান্য কবিতা—দুষ্প্রাপ্য গ্রন্থমালা সম্বন্ধে অভিমত—'বাংলাভাষা পরিচয়'এর ভূমিকা।

**পূজার ছুটির পরে** ১৯৩৮ ( পৃ ১৪৮-৫৫ ) স্কাউট নায়কদের প্রতি কবির বাণী (never grow old )—বিদ্যালয় খোলার পর নানা কাজের মধ্যে জড়িত—ডাঃ মেঘনাদ সাহা শান্তিনিকেতনে—বক্তৃতা—কেশবচন্দ্র সেন শতবার্ষিকী সম্বন্ধে কবির মন্তব্য—কামাল আতাতুর্কের মৃত্যুসংবাদ—স্মরণ সভায় কবির ভাষণ—অমিয় চক্রবর্তীকে পত্র—বিজ্ঞান ও আত্মতত্ত্ব বিষয়ে—'প্রশ্ন' কবিতা ( ১৯৩৮ ডিসেম্বর ৭ )—শান্তিনিকেতনের আভ্যন্তরীণ পরিবর্তন—রথীন্দ্রনাথের পঞ্চাশৎ জন্মোৎসব ( নভেম্বর ২৭ )—রবীন্দ্রনাথের আশীর্বাণী কবিতা—কলিকাতায় শ্রীনিকেতন শিল্পভবনের ভাণ্ডার সুভাষচন্দ্র কর্তৃক উন্মোচন—রবীন্দ্রনাথের ভাষণ—সুভাষচন্দ্রের ভাষণ—শান্তিনিকেতনে হ্যাভেল স্মৃতিমন্দির প্রতিষ্ঠা—৭ পৌষ ১৩৪৫-এ কবির ভাষণ—বিশ্বভারতীর বার্ষিক সভায় বক্তৃতা—পৌষউৎসবের দিন এলম্‌হার্স্টের আগমন—তাঁহার—ডার্টিংটন হল শিক্ষায়তন—এনড্রুস সাহেবের আশ্রমে প্রত্যাবর্তন—'আকাশপ্রদীপ' প্রকাশন—অতিথি সমাগম—ত্রিপুরাধিপতি বীরবিক্রম কিশোরমাণিক্য ও সুভাষচন্দ্র শান্তিনিকেতনে—হিন্দীভবনের দ্বার উন্মোচন উপলক্ষ্যে জবহরলাল নেহেরুর আগমন—সুভাষচন্দ্রের শান্তিনিকেতনে আগমন—সুভাষচন্দ্রের কন্‌গ্রেস সভাপতি নির্বাচন সম্পর্কে মহাত্মাজির মত—শ্রীনিকেতনের উৎসবে ( ১৯৩৯ ) বাবু রাজেন্দ্রপ্রসাদ—লর্ড বিশপের শ্রীনিকেতন সম্বন্ধে মত।

**শ্রীতে অভিনয়** ( পৃ ১৫৫-৬০ ) কলিকাতায় অভিনয়ের প্রস্তাব—শ্যামা, চণ্ডালিকা ও তাসের দেশ নূতন করিয়া লিখিত—কলিকাতায় বিশ্বভারতী সম্মিলনীর উদ্বোধন-সভায় কবি উপস্থিত—অভিনয় দর্শন—আওয়াগড়ের মহারাজ শান্তিনিকেতনে—শ্যামা পরিশোধের রূপান্তর—উত্তীয়ের হত্যা—শ্যামা জাতকের মূল কাহিনী—উত্তীয়ের প্রেম সম্বন্ধে আলোচনা—'চণ্ডালিকা'র সংক্ষিপ্ত পরিচয়—'তাসের দেশে' বহু নূতন গান সংযোজন—সুভাষচন্দ্রকে উৎসর্গ—'মায়ার খেলা' অভিনয়।

**নানা কথা** ( পৃ ১৬১-৬৯ ) শান্তিনিকেতনে বসন্ত-উৎসব—রাজকোট রাজ্যে অত্যাচারের প্রতিবাদে মহাত্মাজির অনশন—সুভাষচন্দ্রের সহিত মতভেদের কারণ—ত্রিপুরী কনগ্রেস ( ১৯৩৯ মার্চ)—কবির পত্র—'হিন্দুস্থান কী হিটলার কী জয়' ঘোষণায় কবির বিরক্তি—অনশন সম্বন্ধে কবির মত—'নামকরণ' কবিতা—মালাআলী কবি ভাল্লাথোল শান্তিনিকেতনে—অমিয়চন্দ্রকে পত্রধারা—সুধীন্দ্র দত্তের 'স্বগত' সম্বন্ধে কবির মত—'প্রজাপতি', 'ঢাকিরা ঢাক বাজায়'—নারীর প্রতি অত্যাচার—কবি কলিকাতায়—এম্‌পায়ার ডে-র জন্য কানাডায় রেডিওর অনুরোধে কবিতা প্রেরণ—নববর্ষ (১৩৪৬)—জন্মদিনের কবিতা অমিয়চন্দ্রকে প্রেরণ—'দিনান্তিকা' বা দিনেন্দ্রনাথের স্মৃতিগৃহ ( চা-চক্রের ঘর ) উন্মোচন—চা-চক্রের পুরাতন কথা—বিজয়লাল চট্টোপাধ্যায়ের ও কাননবিহারী মুখোপাধ্যায়ের গ্রন্থদ্বয় সম্বন্ধে—'মানুষ রবীন্দ্রনাথে'র সমালোচনা—হিন্দুমুসলমানের চাকুরি বাঁটোয়ারা সম্বন্ধে মত।

**পুরীতে** ১৩৪৬ ( পৃ ১৬৯-৭১ ) কবি কলিকাতায়—পাইকপাড়ার রাজবাটিতে বিশ্বভারতী সম্মিলনীর পক্ষের নববর্ষ উৎসব—পুরীযাত্রা—উড়িষ্যা ও পুরীর সহিত পূর্ব সম্বন্ধ—রবীন্দ্রনাথের ও গগনেন্দ্রনাথদের বাড়ি ছিল—কবি উড়িষ্যার কন্‌গ্রেস সরকারের অতিথি—জন্মদিন সম্বন্ধে কবিতা—অন্যান্য কবিতা—স্থানিক রাজনীতির অবস্থা—ছাত্রদের রাজনীতিতে হস্তক্ষেপ সম্বন্ধে মত—পত্রধারা—য়ুরোপে যুদ্ধের উদ্যোগপর্বের আভাস।

**২ মংপুতে একমাস** ( পৃ ১৭২-৭৪ ) পুরী হইতে ফিরিয়া মংপু যাত্রা—কবিতা রচনা—রাজনৈতিক অবস্থা—কন্‌গ্রেস সম্বন্ধে উদ্বেগ—ত্রিপুরী কন্‌গ্রেসের প্রতিক্রিয়া—সুভাষচন্দ্র সম্বন্ধে মত—চীনদেশ সম্বন্ধে উদ্বেগ।

**রবীন্দ্র-রচনাবলী** ( পৃ ১৭৪-৭৮ ) মংপু হইতে প্রত্যাবর্তন—শ্রীনিকেতনে কয়েকদিন—রবীন্দ্র-রচনাবলী প্রকাশকের প্রস্তাব—ভূমিকা রচনা—শরৎচন্দ্র সম্বন্ধে পত্র—শ্রীনিকেতনে কর্মীমণ্ডলীর সভায় ভাষণ—সুকুমার চট্টোপাধ্যায়—বিশ্বভারতীর আভ্যন্তরীণ অদল বদল—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—প্রমথ চৌধুরীর 'প্রাচীন হিন্দুস্থান'—ইন্দিরা দেবীর 'ভারতবর্ষ'—আওয়াগড়ের মহারাজা—তাঁহার দান—বৃক্ষরোপণ চীনাভবন প্রাঙ্গণে—'ডাকঘর' অভিনয়ের আয়োজন—তজ্জন্য গান রচনা—'সমুখে শান্তিপারাবার'।

**মহাজাতি সদন** ( পৃ ১৭৯-৮২ ) মহাজাতি সদন পরিকল্পনার ইতিহাস—সুভাষচন্দ্র সম্বন্ধে 'দেশনায়ক' প্রবন্ধ লেখেন - জীবিতকালে অপ্রকাশিত থাকে—মহাজাতি সদনে সুভাষচন্দ্রের ভাষণ—রবীন্দ্রনাথের উদ্বোধন ভাষণ—জোড়াসাঁকোয় গীত-উৎসব—জবহরলাল উপস্থিত—তিনি চীনে যাইতেছেন—কবির সহিত সাক্ষাৎ।

**মংপুতে দুইমাস** ১৯৩৯ ( পৃ ১৮৩-৯০ ) কলিকাতা হইতে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—'সানাই'-এর কবিতা ও গান—বর্ষামঙ্গল—শ্রীনিকেতনে হলকর্ষণ—গদ্যকাব্য সম্বন্ধে আলোচনা—মহাত্মাজির ৭০ তম জয়ন্তী গ্রন্থের জন্য প্রবন্ধ—য়ুরোপের ২য় মহাযুদ্ধ আরম্ভ (১৯৩৯ সেপ্টেম্বর ৩)—ভারত সরকারের সহিত কন্‌গ্রেস মন্ত্রীদের বিরোধ—যুদ্ধের উদ্দেশ্য কী তৎসম্বন্ধে প্রশ্ন করিয়া বিবৃতি দান—কলিকাতা হইতে মংপু যাত্রা—সেখানে ১১ সেপ্টেম্বর হইতে ৯ নভেম্বর (১৯৩৯) বাস—[১০ নভেম্বর কলিকাতায় নগেন্দ্রভূষণ বিদের নেপিয়ার পেণ্ট ওয়ার্কস দেখিতে যান] 'মংপুতে রবীন্দ্রনাথ' গ্রন্থে সবিস্তার বর্ণনা দ্রষ্টব্য—অমিয় চক্রবর্তীকে পত্রধারা—য়ুরোপীয় রাজনৈতিক অবস্থা সম্বন্ধে আলোচনা—'আমাদের অবস্থা'—জগৎব্যাপী ফ্যাসিজমের বিরোধী মনোভাব—সাহিত্যসৃষ্টি—'শেষ কথা' গল্প—সানাই-এর কবিতা।

**মেদিনীপুরে ও পরে** ( পৃ ১৯০-৯৪ ) মংপু হইতে প্রত্যাবর্তন—বিদ্যালয়ের আভ্যন্তরীণ অদলবদল—মেদিনীপুরে বিদ্যাসাগর-স্মৃতিমন্দির—উন্মোচন উপলক্ষ্যে আমন্ত্রণ—কলিকাতায় খাদ্য ও পুষ্টি প্রদর্শনী উন্মোচন ও ভাষণ দান—হাওড়ার স্টেশনে সুভাষচন্দ্রের সহিত সাক্ষাৎ—এখন সুভাষ কন্‌গ্রেস হইতে বহিষ্কৃত—মেদিনীপুরে স্মৃতিমন্দিরের দ্বার উদ্‌ঘাটন—প্রত্যাবর্তনের পর সুভাষ সম্বন্ধে গান্ধীজিকে টেলিগ্রাম—গান্ধীজির টেলিগ্রাম ও পত্র—৭ই পৌষ—'অন্তর্দেবতা' ভাষণ—খ্রীষ্টজন্মদিনের কবিতা ও এন্‌ড্রুসের শেষভাষণ—এলমহার্স্টকে পত্র— জুপেয়ঁর চিত্রপ্রদর্শনী।

**গান্ধীজি শান্তিনিকেতনে** ১৯৪০ ( পৃ ১৯৫-২০০ ) নন্দিনীর বিবাহ—নন্দিনীর পিতার কথা—গান রচনা— ফিন্‌ল্যান্ড সম্বন্ধে প্রবন্ধ—চীন হইতে goodwill mission—তাই-স্যুর সংবর্ধনা—মাঘোৎসবের ভাষণ 'পূর্ণের সাধনা'—শ্রীনিকেতনের বার্ষিক উৎসব ( ৬ ফেব্রুয়ারি ১৯৪০ )— শিক্ষামন্ত্রী আজিজুল হক্‌—কবির ভাষণ 'পল্লীসেবা'—নেভিনসনকে civil liberty সম্বন্ধে পত্র—কবি কাউন্সিল ফর সিবিল লিবার্টির ভাইস প্রেসিডেণ্ট— ক্রোচে ( Croce )-র মত—গান্ধীজি ও কস্তুরাবাঈ-এর শান্তিনিকেতন সফর—এন্‌ড্রুস কলিকাতায় অসুস্থ—গান্ধীজির সংবর্ধনা—'চণ্ডালিকা' অভিনয়—Harijan পত্রিকা হইতে উদ্ধৃতি।

**সিউড়ি ও বাঁকুড়ায়** ( পৃ ২০০-০৩ ) সিউড়ির প্রদর্শনী উদ্‌ঘাটন ( ১৯৪০ ফেব্রুয়ারি ২১ )—বাঁকুড়ায়—প্রদর্শনী উদ্‌ঘাটন—কবির বক্তৃতা নানা প্রতিষ্ঠানে—ছাত্রদের উদ্দেশে ভাষণ— কলিকাতা হইয়া শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের জন্মশতবার্ষিকী—কবির ভাষণ—দোলপূর্ণিমায় বসন্ত উৎসব—কবিতা ( নবজাতক )।

**নবজাতক ও সানাই** ( পৃ ২০৪-০৬ ) নবজাতক ও সানাই কাব্যখণ্ডদ্বয়ের জন্মকথা

—কাব্যের ঋতুপরিবর্তন—অমিয়চন্দ্রকে পত্রধারা—শান্তিনিকেতনে অতিথির ভিড়—মনের রিলীফ প্রহাসিনীপূর্ণ কবিতা ছড়ায়—'ছড়া'-কাব্যখণ্ড—অবচেতন মনের কাব্য রচনা—'নবযুগের কাব্য'—অমিয়চন্দ্রের কবিতা সম্বন্ধে মত।

**এন্ড্রুসের মৃত্যু** (পৃ ২০৭-১০) কলিকাতায় ১৯৪০ এপ্রিল ৫ এন্ড্রুসের মৃত্যু—মন্দিরে কবির ভাষণ—কবির প্রতি এন্ড্রুসের ভক্তি—ভারতের স্বাধীনতা সম্বন্ধে ১৯২১ সালে লিখিত প্রবন্ধ—জবহরলাল নেহেরুর 'আত্মজীবনী' হইতে উদ্ধৃতি—'মংপুতে রবীন্দ্রনাথ' গ্রন্থে এন্ড্রুস সম্বন্ধে কবির কথা—সুরেন্দ্রনাথ ঠাকুরও মৃত্যুশয্যায়—কবির পত্র।

**কালিম্পঙে** (পৃ ২১০-১২) নববর্ষ ১৩৪৭—কবির ভাষণ—জন্মদিনের উৎসব—কলিকাতায় ট্রাস্টহাউস উন্মোচন—কালিম্পঙ যাত্রা—রাজনৈতিক অবস্থা সম্বন্ধে বিবৃতি—সুভাষচন্দ্রের বা ফরওয়ার্ডব্লকের দল এবং 'খাদি' দলের বিরোধ।

**পুনরায় পাহাড়ে** (পৃ ২১২-১৭) কবি মংপুতে—জন্মোৎসবে পাহাড়িয়ারা—সুরেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যুসংবাদ—তদ্‌বিষয়ে ইন্দিরা দেবীকে পত্র—কালিম্পঙে প্রত্যাবর্তন (৭ মে ১৯৪০)—শান্তিনিকেতনে কালীমোহন ঘোষের মৃত্যু—শান্তিদেবকে পত্র—'দুর্দিনের প্রতি স্পর্ধা প্রকাশ'—'ছড়া' রচনা—সমসাময়িক রাজনীতির ব্যঙ্গ—অন্যান্য কবিতা 'দস্তুর সভ্যতা'—নৈতিক বলের প্রতি বিশ্বাস—'অভিশাপ'—রুজভেলট্‌কে পত্র—'ছেলেবেলা'—'ছড়ার ছবি'—Symbolic memory সম্বন্ধে—কাদম্বরী দেবী সম্বন্ধে মৈত্রেয়ী দেবী।

**প্রত্যাবর্তনের পর** (পৃ ২১৭-২৪) কালিম্পং হইতে প্রত্যাবর্তন—কলিকাতায় 'গীতালি' সমিতির সভায় সংগীত সম্বন্ধে ভাষণ—ঘরোয়া বৈঠকে 'ছেলেবেলা' পাঠ—নারীশিক্ষা সমিতির বাণীভবনে কবি—সুভাষচন্দ্র বসু কবি সকাশে—সুভাষচন্দ্র সম্বন্ধে কাগজে বিবৃতি—আনন্দবাজার পত্রিকার বিবৃতি সম্বন্ধে মন্তব্য—ভূপর্যটক রমানাথ বিশ্বাস কবিসকাশে—গ্রীষ্মাবকাশের পর বিদ্যালয় খুলিলে কবির শান্তিনিকেতনে প্রত্যাবর্তন—ছাত্রদের ক্লাসে 'তপোবন' সম্বন্ধে—মন্দিরে উপদেশ দান—প্রমথনাথ সেনগুপ্ত লিখিত 'পৃথ্বীপরিচয়ে'র ভূমিকা—বিজ্ঞান শিক্ষা সম্বন্ধে মত—জ্ঞানভারতী সম্বন্ধে মত—বোলপুরে টেলিফোন এক্‌সচেঞ্জ অফিস উদ্বোধন—'প্রহাসিনী' কবিতা—ধীরেন্দ্রমোহন সেনের বিশ্বভারতী ত্যাগ—মার্জোরি সাইক্‌স—'সানাই' প্রকাশিত—সানাই-এর অন্তর্গত গান—সাতই অগস্ট ১৯৪০ অক্সফোর্ড বিশ্ববিদ্যালয় কর্তৃক উপাধি দান—শাপমোচন অভিনয়—তুলসীদাস সম্বন্ধে ভাষণ।

**বিবিধ রচনা** (পৃ ২২৪-২৯) দুর্বল শরীরে চলাফেরা কঠিন—সুরেন্দ্রমোহন ঘোষ, মনোরঞ্জন গুপ্ত প্রভৃতির কবিসন্দর্শন—সাংস্কৃতিক বিচ্ছিন্নতা লোপ না করিতে পারিলে ভারতের ঐক্য সম্ভব নহে—'আধুনিক কাব্য পরিচয়' সম্বন্ধে মন্তব্য—'শিশুতীর্থ' সম্বন্ধে পত্র—আবুল ফজলএর গল্পের বই সম্বন্ধে পত্র—'ল্যাবরেটরি' গল্প—মীরাদেবীর পত্র—'বদনাম' গল্প—শেষ জীবনে প্রগতিপন্থী মন—বৃক্ষরোপণ ও বর্ষামঙ্গল (১৩৪৭ ভাদ্র ১৮)-এর শেষ গান রচনা—কলিকাতায়—কবির স্বাস্থ্য বিষয়ে বিধানচন্দ্র রায়ের আশঙ্কা—কালিম্পং যাত্রা—'চিত্রলিপি' প্রকাশ—সুনীতি কুমারের সমালোচনা—হিল্‌ডা সেলিগমানের বই-এর-ভূমিকা।

**শেষ সফর**—১৯৪০ সেপ্টেম্বর (পৃ ২২৯-৪৩) কালিম্পঙে সাতদিন—অকস্মাৎ অসুস্থতা—কলিকাতা হইতে প্রশান্তচন্দ্র প্রমুখ ব্যক্তিগণ আসিয়া লইয়া যান—জোড়াসাঁকোর বাটিতে রোগশয্যায় একমাস—কবিতা 'রোগশয্যায়' সংগৃহীত—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন (১৮ নভেম্বর ১৯৪০)—সেবক সেবিকা—'আরোগ্য'র কবিতা—সুধাকান্তের উদ্দেশ্যে কবিতা—চীনা শুভেচ্ছা বাহিনীর আগমন—তাই-চি-তাও—প্রাচীন চীনের সহিত যোগসম্বন্ধে কবিতা—পৌষ উৎসবের ভাষণ—'আরোগ্য' মন্দিরে—ক্ষিতিমোহন সেন কর্তৃক পঠিত—অমিয় চক্রবর্তীর সহিত

'মানবিক অভিব্যক্তি' ও মানবসত্তা সম্বন্ধে আলোচনা—খ্রীষ্টজন্মদিনে কবিতা 'প্রচ্ছন্ন পশু'—লোকশিক্ষা গ্রন্থমালায় পশুপতি ভট্টাচার্য কৃত 'আহার ও আহার্যে'র ভূমিকা—'মিলের কাব্য' কবিতার ভূমিকা—কেদার বন্দ্যোপাধ্যায়কে আশীর্বাদ প্রেরণ—'ঐকতান'—মাঘোৎসবে কবির ভাষণ—রামমোহন সম্বন্ধে কবিতা 'চিরস্মরণীয়'—স্বামী বিবেকানন্দের মত রামমোহন সম্বন্ধে—শেষ মাঘোৎসবের কবিতা ( জন্মদিনে ও আরোগ্য )—'গল্পসল্প'—শেষ বসন্তউৎসব।

**শেষ কয়মাস** ( পৃ ২৪৩-৪৮ ) নববর্ষের ( ১৩৪৮ ) জন্য শেষ গান 'ঐ মহামানব আসে'—'জন্মদিনে' প্রকাশিত—নববর্ষের ভাষণ 'সভ্যতার সংকট'—'আলাপচারী রবীন্দ্রনাথ'—সাহিত্য সম্বন্ধে আলাপ—পঁচিশে বৈশাখ দিনে কবিতা—ত্রিপুরা দরবার হইতে রাজপ্রতিনিধিদের আগমন ও কবিকে 'ভারতভাস্কর' উপাধি অর্পণ—গ্রীষ্মাবকাশে বুদ্ধদেব বসু প্রভৃতির শান্তিনিকেতনে বাস—'সব পেয়েছির দেশ'—কবির সহিত সাহিত্যবিষয়ক আলোচনা—বীরভূমে সেচনের জলাভাব দরুন ভীষণ গরম—কবি এয়ারকন্‌ডিশনড্‌ ঘরে থাকেন—'বদনাম' গল্প—'ছবির স্বৈরাচার'—যামিনী রায়কে ছবি সম্বন্ধে পত্র—'ঘরোয়া' পড়িয়া পত্র—মিস্ রাথবোনের পত্র—কবির জবাব—শরীরের দ্রুত অবনতি—কলিকাতায় স্থানান্তরিত—জোড়াসাঁকোর বাটিতে শেষ বারো দিন—শেষ কবিতা—অপারেশন—মহাপ্রয়াণ ১৩৪৮, শ্রাবণ ২২ ( ১৯৪১ অগস্ট ৭ )।

# উৎসর্গ

রবীন্দ্রসাহিত্য-আলোচনার পথিকৃৎ
বিদেহী বন্ধু
অজিতকুমার চক্রবর্তীর স্মরণে
ও
রবীন্দ্রজীবনী-আলোচনার পথিকৃৎ
কৈশোরের বন্ধু
শ্রীপ্রশান্তচন্দ্র মহলানবীশের করকমলে
১১ শ্রাবণ ১৩৬৩

ওরা অন্ত্যজ, ওরা মন্ত্রবর্জিত।...
কবি আমি ওদের দলে,
আমি ব্রাত্য, আমি মন্ত্রহীন,
দেবতার বন্দীশালায়
আমার নৈবেদ্য পৌঁছল না।...
আজ আপন মনে ভাবি,—
'কে আমার দেবতা,
কার করেছি পূজা।'..
দলের উপেক্ষিত আমি,
মানুষের মিলন-ক্ষুধায় ফিরেছি,
যে মানুষের অতিথিশালায়
প্রাচীর নেই, পাহারা নেই।...
লোকালয়ের বাইরে পেয়েছি আমার নির্জনের সঙ্গী...
তারা আমার অন্তরঙ্গ, আমার স্ববর্ণ, আমার স্বগোত্র,
তাদের নিত্য শুচিতায় আমি শুচি।
তারা সত্যের পথিক, জ্যোতির সাধক,
অমৃতের অধিকারী।
মানুষকে গণ্ডির মধ্যে হারিয়েছি
মিলেছে তার দেখা
দেশবিদেশের সকল সীমানা পেরিয়ে।
তাকে বলেছি হাতজোড় ক'রে,—
হে চিরকালের মানুষ, হে সকল মানুষের মানুষ,
পরিত্রাণ করো—
ভেদচিহ্নের তিলকপরা
সংকীর্ণতার ঔদ্ধত্য থেকে।
হে মহান্ পুরুষ, ধন্য আমি, দেখেছি তোমাকে
তামসের পরপার হতে
আমি ব্রাত্য, আমি জাতিহারা।

"ভারতের একটা জায়গা থেকে ভূগোলবিভাগের মায়াগণ্ডী সম্পূর্ণ মুছে যাক্,—সেইখানে সমস্ত পৃথিবীর পূর্ণ অধিষ্ঠান হোক—সেই জায়গা হোক শান্তিনিকেতন।...শান্তিনিকেতনের আকাশ আজকের দিনের বিশ্বব্যাপী আঁধির আক্রমণে যেন নিরালোক হয়ে না ওঠে।"

"এখন জগৎ জুড়িয়া সমস্যা এ নহে যে, কী করিয়া ভেদ ঘুচাইয়া এক হইব—কিন্তু কী করিয়া ভেদ রক্ষা করিয়া মিলন হইবে।"

# উত্তরভারতে ১৯৩৫

কলিকাতায় প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলন[১] ও নিখিলবঙ্গ সংগীত সম্মেলন[২] উদ্বোধন করিয়া রবীন্দ্রনাথ ১৩৪১ সালের মাঘ মাসে ( ১৯৩৫ জানুয়ারি ) শান্তিনিকেতনে ফিরিলেন। প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলনে কবি 'বাংলা সাহিত্যের ক্রমবিকাশ' সম্বন্ধে যে ভাষণ দিয়াছিলেন তাহার একটি কথা আজ আমাদের বিশেষভাবে স্মরণীয়। রবীন্দ্রনাথ বঙ্গদেশকে পশ্চিমবঙ্গ ও পূর্ব-পাকিস্থানে দ্বিখণ্ডিত হইতে দেখিয়া যান নাই। তবে ১৯০৫ সালে বঙ্গদেশ একবার বিভক্ত হইয়াছিল; সেই ঘটনার উল্লেখ করিয়া বলিলেন, "একদা আমাদের রাষ্ট্রপতিরা বাংলাদেশের মাঝখানে বেড়া তুলে দেবার যে-প্রস্তাব করেছিলেন সেটা যদি আরও পঞ্চাশ বছর পূর্বে ঘটত, তবে তার আশঙ্কা আমাদের এত তীব্র আঘাতে বিচলিত করতে পারত না। ইতিমধ্যে বাংলার মর্মস্থলে যে অখণ্ড আত্মবোধ পরিস্ফুট হয়ে উঠেছে তার প্রধানতম কারণ বাংলাসাহিত্য। বাংলাদেশকে রাষ্ট্রব্যবস্থায় খণ্ডিত করার ফলে তার ভাষা তার সংস্কৃতি খণ্ডিত হবে, এই বিপদের সম্ভাবনায় বাঙালি উদাসীন থাকতে পারে নি। বাঙালিচিত্তের এই ঐক্যবোধ সাহিত্যের যোগে বাঙালির চৈতন্যকে ব্যাপকভাবে গভীরভাবে অধিকার করেছে। সেই কারণেই আজ বাঙালি যতদূরে যেখানেই যাক বাংলাভাষা ও সাহিত্যের বন্ধনে বাংলাদেশের সঙ্গে যুক্ত থাকে।"[৩]

রবীন্দ্রনাথ জানিতেন যে, "ভাষার যোগই নাড়ীর যোগ—সেই যোগ একেবারে বিচ্ছিন্ন হলেই মানুষের পরম্পরাগত বুদ্ধিশক্তি ও হৃদয়বৃত্তির সম্পূর্ণ পরিবর্তন হয়ে যায়।" কবি স্পষ্টভাবেই বলেন, "বাঙালিচিত্তের যে-বিশেষত্ব মানব-সংসারে নিঃসন্দেহ তার একটা বিশেষ মূল্য আছে। যেখানেই তাকে হারাই সেখানেই সমস্ত বাঙালি জাতির পক্ষে বড়ো ক্ষতির কারণ ঘটা সম্ভব।"[৪]

কবির কথা-যে কত সত্য তাহা আজ বাংলাদেশ দ্বিখণ্ডিত হইয়াও বুঝিতেছে। পাকিস্থানের মুসলমান বাঙালি মুক্তকণ্ঠে দাবি জানাইতেছে যে, বাংলাভাষা ও সাহিত্য হিন্দুমুসলমানের যুগ্ম সাধনার ধন। ইংরেজ জাতি পৃথিবীর নানাস্থানে উপনিবেশ ও রাজ্য স্থাপন করিয়াছে; তাহাদের অনেকের রাজনীতিক ও অর্থনীতিক স্বার্থ বিরুদ্ধ, কিন্তু কোথাও ইংরেজি ভাষা অনাদৃত হয় নাই, নূতন নূতন দেশে ইংরেজি সাহিত্যের নূতন ফসল ফলিতেছে। বাংলা খণ্ডিত হইলেও বাঙালির ভাষা ও সাহিত্য খণ্ডিত হইতে পারে না।

রবীন্দ্রনাথ কলিকাতা হইতে শান্তিনিকেতন ফিরিবার অব্যবহিত পরে ভারতীয় বিজ্ঞান পরিষদের ( Indian Science Congress ) সদস্যগণ কলিকাতা অধিবেশনের পরে শান্তিনিকেতন দেখিতে আসিলেন ( ৬ জানুয়ারি )। গুণীদের যথোচিত সমাদর যাহাতে হয়, তজ্জন্য কবি কলিকাতা হইতে তাড়াতাড়ি চলিয়া আসিয়াছিলেন। অতিথিপরিচর্যা বিষয়ে তাঁহার কী উৎকণ্ঠা হইত তাহা বাড়ির লোকে ও তাঁহার পার্শ্বে যাঁহারা থাকিতেন, তাঁহারা ভালো করিয়া জানিতেন। উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় ও তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের স্মৃতিকথা যাঁহারা পড়িয়াছেন, তাঁহারা ইহা অবশ্যই লক্ষ্য করিয়াছেন।

কয়েকদিন পরেই আসিলেন নৃত্যশিল্পী গোপীনাথ ও রাগিণী দেবী; গোপীনাথের নাচ দেখিয়া কবি মুগ্ধ,[৫] ইন্দিরা দেবীকে লিখিতেছেন, "দুই একজন বাঙালী মেয়েকে যদি এঁদের কাছে তৈরি করতে দিস তাদের উপকার

১ বাংলা সাহিত্যের ক্রমবিকাশ, বিচিত্রা ১৩৪১ মাঘ পৃ ৩-৯। দ্র সাহিত্যের পথে; সংযোজন, রবীন্দ্র-রচনাবলী ২৩ শ।

২ সুর ও সঙ্গতি, কবির পত্র ৭ জানুয়ারি ১৯৩৫, পৃ ৫-৭।

৩ র-র ২৩শ পৃ ৫২৬।

৪ র-র ২৩শ পৃ ৫২৫।

৫ মাদ্রাসে কলাক্ষেত্র নামে সংগীত বিদ্যালয় তাঁহার দ্বারা পরিচালিত হয়।

হবে।"[১] ইঁহাদের সহিত নৃত্য গীত সম্বন্ধে কবির আলোচনা হয়তো হইয়াছিল, কিন্তু তাহার কোনো প্রতিবেদন প্রকাশিত হয় নাই।

এই সময়ে বড়ো কোনো রচনা চোখে পড়ে না, দুইটি মাত্র কবিতা উল্লেখযোগ্য—'সাঁওতাল মেয়ে' (১৮ জানু ১৯৩৫ বীথিকা) ও 'নুটু' (১ ফেব্রু বীথিকা)। প্রথম কবিতাটির মধ্যে কবিচিত্তের নিগূঢ় সমাজতান্ত্রিক ভাব মূর্ত হইয়াছে, অকুলীন ধনিক সমাজের বণিকবৃত্তি তাঁহাকে ক্লিষ্ট করে, কিন্তু আপনাকে মুক্ত করিবার পথ পান না বলিয়া তিনি অনুশোচনা বোধ করেন—

আমি দেখি চেয়ে,<br>
ঈষৎ সংকোচে ভাবি,— এ কিশোরী মেয়ে<br>
পল্লীকোণে যে ঘরের তরে<br>
করিয়াছে প্রস্ফুটিত দেহে ও অন্তরে<br>
নারীর সহজ শক্তি আত্মনিবেদনপরা<br>
শুশ্রূষার স্নিগ্ধ সুধা ভরা,<br>
আমি তারে লাগিয়েছি কেনা-কাজে করিতে মজুরি,—<br>
মূল্যে যার অসম্মান সেই শক্তি করি চুরি<br>
পয়সার দিয়ে সিঁধকাঠি।<br>
সাঁওতাল মেয়ে ওই ঝুড়ি ভরে নিয়ে যায় মাটি।

কবির মন যে ক্রমেই সংস্কারাবদ্ধ সমাজ ও অর্থনৈতিক মতবাদ হইতে সরিয়া চলিয়াছে এইটি তাহার অন্যতম নিদর্শন। অপর কবিতাটি শোকাঘাতে উদ্রিক্ত। ১৯ জানুয়ারি ১৯৩৫ কলিকাতায় রমার (নুটু) অকস্মাৎ মৃত্যু ঘটে। ইঁহার কথা পূর্বে বলিয়াছি—চারি বৎসর পূর্বে (১৯৩১, ৬ মে) সুরেন্দ্রনাথ করের সহিত রমার বিবাহ হয়; রবীন্দ্র-সংগীতে তাঁহার অসামান্য দক্ষতা ছিল।[২]

সম্পূর্ণ বিভিন্ন সুরের কয়েকটি কবিতা পাই ইহারই সঙ্গে। ইহাকে আমরা বলিয়াছি মনের relief। হালকা কথা, হালকা সুরে চলতি ছন্দে ইহাদের প্রকাশ; কবিচিত্তের পক্ষে ইহা প্রায় অনিবার্য। 'নারী প্রগতি', 'পলাতকা',[৩] 'আধুনিকা', 'পরিণয় মঙ্গল'[৪] প্রভৃতি প্রহাসিনী কবিতা লিখিত হয় জানুয়ারি-ফেব্রুয়ারির (১৯৩৫) মধ্যে। 'নারী প্রগতি' কবিতা 'বিচিত্রা'য় (১৩৪১ মাঘ) প্রকাশিত হইলে অপরাজিতা দেবী রবীন্দ্রনাথকে অনুরূপ ছন্দে একটি উত্তর লিখিয়া পাঠান। 'আধুনিকা' কবিতাটি তাহারই প্রত্যুত্তরে লাহোরে রচিত।[৫] প্রয়াগে থাকিতে থাকিতে লেখেন 'পরিণয় মঙ্গল' নামে কবিতাটি।[৬] কবিতাটি লিখিত হয় জয়া-মটরু শুভ সম্মিলন উপলক্ষ্যে। জয়া হইতেছে সুরেন্দ্রনাথ ঠাকুরের দ্বিতীয়া কন্যা ও মটরু শ্রীমতী স্নেহলতা সেনের পুত্র ও প্রদ্যোৎকুমার সেনের ভাই। মটরুর ভালো নাম কুলদাপ্রসাদ; ১৯২১ সালে অসহযোগ আন্দোলনের সময় ইনি শ্রীনিকেতনে কিছুকাল ছিলেন। বর্তমানে ইনি পোস্টাল বিভাগের বড়ো চাকুরে। এই বিবাহের মধ্যে বৈশিষ্ট্য ছিল; আদি ব্রাহ্মসমাজের যে জাতে-জাতে বা ব্রাহ্মণের সঙ্গে বিবাহ দিবার রীতি ছিল, তাহা ভাঙিল; কুলদাপ্রসাদরা বৈদ্য ও সাধারণ ব্রাহ্মসমাজভুক্ত। এই শ্রেণীর প্রাচীন সমাজ-ভাঙা ব্যাপারে কবির পূর্ণ সমর্থন ছিল।

স্থির হইয়া দীর্ঘকাল এক স্থানে বসিয়া-থাকা না ছিল তাঁহার অদৃষ্টে, না ছিল স্বভাবে। এখন বয়স হইয়াছে চুয়াত্তর—কিন্তু বাহিরের আহ্বান আসিলে সাড়া না দিয়া পারেন না। এবার নিমন্ত্রণ আসিয়াছে কাশী, এলাহাবাদ ও

১ চিঠিপত্র ৫ম, ইন্দিরা দেবীকে লিখিত পত্র ৫৭। V. B. News III 1935 April. p 63।

২ বীথিকা পৃ ১২৪, (১৮ মাঘ ১৩৪১)। দ্র V. B. News III 1935 Feb p 51. 'নুটু' কবিতাটি এইখানে প্রথম প্রকাশিত হয়।

৩ পলাতকার প্রতি (৮ মাঘ, ১৩৪১), বিচিত্রা ৮ম বর্ষ ১৩৪১ চৈত্র, পৃ ২৭৯।

৪ বিচিত্রা ১৩৪২ জ্যৈষ্ঠ, পৃ ৫৬৩।

৫ আধুনিকা (১৫ ফেব্রুয়ারি ১৯৩৫. লাহোর)। প্রবাসী ১৩৪১ চৈত্র।

৬ ১০ ফেব্রুয়ারি ১৯৩৫। ২৭ মাঘ ১৩৪১, প্রহাসিনী।

লাহোর হইতে। কবি যেদিন অপরাহ্নে আশ্রম ত্যাগ করিলেন ( ৬ ফেব্রুয়ারি ) সেদিন প্রাতে আশ্রম দেখিতে আসেন তৎকালীন বঙ্গদেশের গভর্নর স্যর জন আন্ডারসন ( Anderson )।

ইতিপূর্বে বাংলাদেশের প্রত্যেক গভর্নর শান্তিনিকেতন পরিদর্শন করিয়া গিয়াছেন ; কিন্তু আন্ডারসনের আশ্রম-পরিদর্শনের মধ্যে বিশেষত্ব ছিল। গভর্নর হিসাবে তিনি এদেশে চিরখ্যাতি অর্জন করিয়া গিয়াছেন! বাংলা দেশের টেররিস্ট ( সন্ত্রাসবাদ ) আন্দোলন ইঁহার সময়ে প্রায় নিশ্চিহ্ন হয়। এদেশে আসিবার পূর্বে আয়ারল্যানডের স্বাধীনতা আন্দোলন নষ্ট করিবার চেষ্টায় তাঁহার নিষ্ঠুরতা ইতিহাসের পৃষ্ঠায় অমর (!) স্থান পাইয়াছে। এ-হেন লাট সাহেবের আগমন উপলক্ষ্যে স্থানীয় জেলা-ম্যাজিস্ট্রেট ও বঙ্গীয় পুলিস বিভাগ যেরূপ কড়াকড়ি ও জবরদস্তি করিতে লাগিলেন, তাহা যেমন বিরক্তিকর, তেমনি হাস্যোদ্দীপক। পুলিস বিভাগ হইতে জানানো হয় যে, গভর্নরের নিরাপত্তার জন্য শান্তিনিকেতন-কলেজের কয়েকজন ছাত্রকে তাঁহারা সাময়িকভাবে আটক রাখিবেন। কবি এই কথা জানিতে পারিয়া অত্যন্ত উত্তেজিত হন ; জেলা-ম্যাজিস্ট্রেট মিঃ কে. এল. মুখার্জীকে জানাইয়া দিলেন যে, এইরূপ ব্যবহার করিলে তিনি আশ্রম ত্যাগ করিয়া অন্যত্র চলিয়া যাইবেন, গভর্নরকে অভ্যর্থনা করিবার জন্য থাকিবেন না। যাহাই হউক, কবির নির্দেশে আশ্রমবাসী ছাত্র অধ্যাপক সকলেই শ্রীনিকেতন-উৎসবে ( ৬ ফেব্রুয়ারি ) চলিয়া গেলেন ; আশ্রমে থাকিলেন কয়েকজন বিভাগীয় কর্তা মাত্র,—তাঁহারাও, পুলিসের কর্তা ও কর্মসচিবের সহিযুক্ত ছাড়পত্র বা পাস্ লইয়া পুলিস ও গোয়েন্দা বিভাগের লোকদ্বারা পরিবেষ্টিত হইয়া শূন্য পুরীতে রাজপ্রতিনিধির অভ্যর্থনার জন্য অপেক্ষা করিতে লাগিলেন! আনডারসন ছাত্রশূন্য বিদ্যায়তন দেখিয়া গেলেন। 'সামান্য ক্ষতি'র গোড়ার দিকটার কথা সেদিন অনেকেরই মনে হইয়াছিল। আর আমাদের মনে পড়ে, পনেরো বৎসর পূর্বে তৎকালীন গভর্নর আর্ল্ অব্ রোনাল্ডশে ( আলোচ্য পর্বে ভারতসচিব লর্ড জেট্ল্যান্ড্ নামে পরিচিত ) যখন আশ্রম দর্শনে আসেন, বাঁধের নিকট আশ্রম চোখে পড়া মাত্রই মোটরকার হইতে নামিয়া পদব্রজে শান্তিনিকেতনে প্রবেশ করিয়াছিলেন ; তিনি বলিয়াছিলেন, 'আমি ভারতীয় আশ্রমে যাইতেছি, দেশের রীতি অনুসারে হাঁটিয়াই যাইব।' তখন আশ্রমের ভিতরে গভর্নরের নিরাপত্তার জন্য পুলিসের সহায়তা লওয়া হয় নাই। কিন্তু সময়ের এমনই পরিবর্তন হইয়া গিয়াছে যে কবির পক্ষে গভর্নরের নিরাপত্তার দায় গ্রহণ করা সম্ভব ছিল না। এই ভাবে লাট সাহেবকে আশ্রমে অভ্যর্থনা করিতে রাজি হওয়ায় অনেকেই কবির সমালোচনা করিয়াছিলেন।

গভর্নর প্রাতে আশ্রম পরিদর্শন করিয়া চলিয়া গেলেন, কবি অপরাহ্নে কাশী রওনা হইলেন। হিন্দু বিশ্ববিদ্যালয়ের স্থগিত সমাবর্তন উৎসব দুই দিন পরে ; ঐ দিন কনভোকেশনে কবিকে 'ডক্টর' উপাধি দান করা হয়। তৎপূর্বে তিনি সমাবর্তনের ভাষণ দান করেন ; বিশ্ববিদ্যালয়ের সমাবর্তনে ইহাই কবির প্রথম ভাষণ। ( ৮ ফেব্রু ১৯৩৫)

হিন্দু বিশ্ববিদ্যালয়ের ভাইস্-চানসেলার মদন মোহন মালব্যজির ইচ্ছা ছিল যে দিল্লীতে সাম্প্রদায়িক বাঁটোয়ারার বিরুদ্ধে যে সভা আহুত হইয়াছিল রবীন্দ্রনাথ তাহার সভাপতিত্ব করেন ; ইতিপূর্বে তিনি কবিকে সে বিষয়ে টেলিগ্রামও করিয়াছিলেন। কবি মালব্যজিকে বলিলেন যে, এ শ্রেণীর রাজনৈতিক বিসম্বাদের মধ্যে তিনি থাকিতে পারিবেন না।

কাশী হইতে মোটর যোগে কবি এলাহাবাদ আসিলেন ( ৯ ফেব্রুয়ারি )। সেই দিন সন্ধ্যায় পূর্ণিমা বন্দ্যোপাধ্যায়ের[১] ( মৃ ১৯৫১ জুন ) উদ্যোগে আহুত মহিলা সভায় তাঁহার সংবর্ধনা হইল। কিন্তু শরীর খারাপ হওয়ায় কয়েকটি সভা-সমিতি বাদ দিতে হইল, এমন কি মুন্সিপালিটির স্বাগত সভাও। পরদিন ( ১০ই ) অপরাহ্নে স্যর লালগোপাল ব্যানার্জির ব্যবস্থায় বাঙালিদের উদ্যান-সম্মিলনীতে কবি উপস্থিত হন। তার পরদিন আনি

১ পূর্ণিমা বন্দ্যোপাধ্যায় এলাহাবাদের লালগোপাল বন্দ্যোপাধ্যায়ের পুত্রবধূ ও নগেন্দ্রনাথ গাঙ্গুলির জ্যেষ্ঠভ্রাতা উপেন্দ্রনাথ গাঙ্গুলির অন্যতমা কন্যা, অরুণা আসফ আলির সহোদরা।

মান করিয়াছে ; অনেক সাধ্যসাধনাতেও সে মান ভাঙিল না। মান ভাঙাইবার জন্য মদনকে রতি অনুরোধ করেন। মদন উর্বশীর নিকট উপস্থিত হইয়া ফুলবাণ মারে, তাহাতে উর্বশীর মান ভাঙিয়া যায় ও সে ইন্দ্রের জন্য অধীর হয়। এদিকে বসন্ত মদনকে মদ খাওয়াইয়া তাহার ফুলবাণ চুরি করিয়া তাহাকেই মারে। মদন তাহাতে উর্বশীর প্রেমে মত্ত হইয়া তাহার সহিত প্রেমালাপ করিতেছে, বসন্ত এমন সময় দুষ্টুমি করিয়া উর্বশীর পদানত মদনের কাছে রতিকে ডাকিয়া আনে। রতি মদনকে তিরস্কার করিতে করিতে চলিয়া যায়, মদনও তাহাকে শান্ত করিবার জন্য তাহার পশ্চাৎ পশ্চাৎ যায়। পরে উর্বশীর মান ভঙ্গের জন্য তাহাকে উপহাসপূর্বক সকলে উল্লাস করিতে করিতে ইন্দ্রের সহিত মিলন করিতে লইয়া গেল।" মানময়ী গীতিকবিতা। কলিকাতা বাল্মীকি যন্ত্রে শ্রীকালিকিঙ্কর চক্রবর্তী দ্বারা মুদ্রিত ও প্রকাশিত। ১৮০২ শক [ ১৮৮০ ]

পৃ ৮৭—'বিলাতি সুর সংযোগের ঢেউ' দ্র ইন্দিরাদেবী চৌধুরাণী, 'রবীন্দ্রসংগীতের ত্রিবেণীসঙ্গম'—বিশ্বভারতী পত্রিকা ১৩৫৬ মাঘ-চৈত্র সংখ্যা। 'রবীন্দ্রনাথের ভাঙা গান'—বি-ভা-প ১৩৫৯ শ্রাবণ-আশ্বিন সংখ্যা, পৃ ৪৬-৪৮। পূর্বোল্লিখিত প্রবন্ধে ভুল ত্রুটি সংশোধিত। রবীন্দ্রনাথের 'ভাঙা' গান—( সংযোজন ও সংশোধন )-বি-ভা-প ১৩৫৯ কার্তিক পৌষ, পৃ ৯৯।

পৃ ৮৯—রুদ্রচণ্ডের সমালোচনা। বান্ধব, ১২৮৮ তৃতীয় সংখ্যা পৃ ১৪২-৪। দ্র জীবনস্মৃতি পৃ ২৫৭।

পৃ ৯০পা-টী ১—গান দুইটি গীতবিতানে ( নূতন সং পৃ ৭৭৩,৭৭৪ ) আছে।

পৃ ১০৪পা-টী ২—দয়ালু মাংসাশী—ভারতী ১২৮৮ শ্রাবণ। অচ-র-র ১ম পৃ ৩৪৯, পা-টী ৩। আদর্শ প্রেম, ভারতী১২৮৮ ফাল্গুন। অচ-র-র ১ম পৃ ৩৫৬-৬২।

পৃ ১০৫পা-টী—ভারতী ১২৮৮ মাঘ পৃ ৪৮৭, পা টী-৩। ভারতী ১২৮৮ চৈত্র পৃ ৫৮০।

পৃ ১২৫—পা-টী ১ বাউলের গান। ভারতী ১২৯০ বৈশাখ ( পৌষ নহে ) বাউলের গান। সঙ্গীত সংগ্রহ। বাউলের গাথা। প্রথম খণ্ড। দ্র সমালোচনা। র-র-অচ ২ পৃ ১৩১।

পৃ ১৩১—প্রভাতসংগীত। 'ভূদেববাবু এডুকেশন গেজেটে প্রভাত-সংগীতের সম্বন্ধে যে অনুকূল মন্তব্য প্রকাশ করিয়াছিলেন' ইত্যাদি—এডুকেশন গেজেট ১২৯০ আষাঢ় ২। দ্র জীবনস্মৃতি পৃ ২৫৭।

পৃ ১৩৩ পা-টী—গীতবিতানের নূতন সংস্করণে রবীন্দ্রনাথের সকল গানই সংগৃহীত হইয়াছে।

পৃ ১৫৫ পা-টী ৩—ঘাটের কথা, ভারতী ১২৯১ কার্তিক পৃ ৩০০-০৯।

পৃ ১৫৯—আদিব্রাহ্মসমাজের সম্পাদকরূপে রবীন্দ্রনাথ ও তত্ত্ববোধিনী-পত্রিকার সম্পাদকরূপে দ্বিজেন্দ্রনাথ উভয়েই ব্রাহ্মসমাজের মধ্যে নূতন প্রাণচেতনা আনিবার জন্য নানাভাবে চেষ্টান্বিত হন। ১২৯১ সালের মাঘোৎসব পর্বে ৯ই জোড়াসাঁকোর বাটীতে ব্রাহ্মসম্মিলন হয়। তিনটি সমাজের নেতৃস্থানীয়রা উপস্থিত ছিলেন। 'রবীন্দ্রনাথ সভার প্রারম্ভে ও শেষে গান করেন'। (ত-বো-প ১২৯১ মাঘ পৃ ২১১ )

পর বৎসরে ১২৯২ সালের ৯ই মাঘ এই ব্রাহ্মসম্মিলন জোড়াসাঁকোর বাটীতে হয়। দ্বিজেন্দ্রনাথ ও সত্যেন্দ্রনাথ, প্রতাপচন্দ্র মজুমদার ও ত্রৈলোক্যনাথ সান্যাল, শিবনাথ শাস্ত্রী ও উমেশচন্দ্র দত্ত এবং রবীন্দ্রনাথ বেদির আসন গ্রহণ করেন। 'রবীন্দ্রনাথ কয়েকটি গীত স্বয়ং গাহিয়াছিলেন।' ( ত-বো-প ১২৯২ ফাল্গুন পৃ ২১১ )। রবীন্দ্রনাথ কোনো ভাষণাদি দেন নাই ; মনে হয় স্বাধ্যায় আদি পাঠে সহায়তা করিয়াছিলেন।

১২৯২ সালে বীরভূম জেলায় দুর্ভিক্ষ হয়। ত-বো-পত্রিকার পৌষ সংখ্যায় রবীন্দ্রনাথ সমাজের সম্পাদক হিসাবে বোলপুরে ও তন্নিকটবর্তী রামনগর গ্রামে যে রিলীফ কার্য হয়, তাহার প্রতিবেদন প্রকাশ করেন। সমাজ হইতে ৭৪৬৲ টাকা সংগৃহীত হয় ; ৩ জ্যৈষ্ঠ হইতে ১২ কার্তিক ( ১২৯২ ) পর্যন্ত ৫২৬৩২ মুখে অন্ন দেওয়া হয়।

পৃ ১৫৯— ব্রহ্মসংগীত। রবীন্দ্রনাথ উনিশ বৎসর বয়স হইতে ব্রহ্মসংগীত রচনায় প্রবৃত্ত হন। উনিশ হইতে ৩৫ (পঁয়ত্রিশ) বৎসর বয়সের মধ্যে তিনি যে সব ব্রহ্মসংগীত রচনা করেন তাহার তালিকা নিম্নে প্রদত্ত হইতেছে; অধিকাংশ গান মাঘোৎসবের জন্য রচিত। আমরা গানগুলির পাশে 'গীতবিতান' নূতন সংস্করণের পত্রাঙ্ক দিলাম। রবীন্দ্রনাথ গানগুলি কি ভাবে ছড়াইয়া দিয়াছেন লক্ষ্য করিবার বিষয়। বর্তমান গীতবিতান সংস্করণ হইতে রবীন্দ্রনাথের গানের রচনা-ক্রম জানা যায় না। তত্ত্ববোধিনী-পত্রিকায় প্রকাশিত ব্রহ্মসংগীতের তালিকা দিলাম। আরও ব্রহ্মসংগীত এই পনেরো বৎসরের মধ্যে রচিত হইয়াছিল কিনা তাহা গবেষণা সাপেক্ষ।

১২৮৭ : বয়স ১৯ বৎসর ( ১৮৮০-৮১ )

আমরা যে শিশুমতি ৮১৯
কোথা আছ প্রভু ৮২০
তোমারেই করিয়াছি জীবনের ধ্রুবতারা ৩১৮
তুমি কি গো পিতা আমাদের ৮২৩
একি এ সুন্দর শোভা ২১৪
মহাসিংহাসনে বসি শুনিছ ৮১৯
দিবানিশি করিয়া যতন ৮২০

১২৮৯ : বয়স ২১ বৎসর ( ১৮৮২-৮৩ )

যাওরে অনন্তধামে মোহমায়া পাসরি ৬৩৩
আজি শুভ দিনে পিতার ভবনে ৮২২
দেখ্‌ চেয়ে দেখ্‌ তোরা জগতের উৎসব ৮২১
বর্ষ ওই গেল চলে ৮২২
কী করিলি মোহের ছলনে ৮২১
সখা তুমি আছ কোথা ৯৪৪
বড়ো আশা করে এসেছি ৮২২
প্রভু এলেম কোথায় ৮২৩

১২৯০ : বয়স ২২ বৎসর (১৮৮৩-৮৪)

শুভ্র আসনে বিরাজ অরুণ ছটামাঝে ১৭৮
তোমারেই প্রাণের আশা কহিব ৮২৭
সংসারের চারিধার করিয়াছে অন্ধকার ৮২৩
হাতে লয়ে দীপ অগণন ৮২৫
কেরে ওই ডাকিছে ১৮২
অনিমেষ আঁখি সেই কে দেখেছে ২০১
সকলেরে কাছে ডাকি ৯৪৩
সকাতরে ওই কাঁদিছে সকলে ৮২৫

১২৯১ : বয়স ২৩ বৎসর ( ১৮৮৪-৮৫ )

রজনী পোহাইল চলেছে যাত্রীদল ৮২৬
বরিষ ধরামাঝে শান্তির বারি ৫৮
একি সুগন্ধ হিল্লোল বহিল ২১৩
চলিয়াছি গৃহ-পানে ৮২৭
আজি এনেছে তাঁহারি আশীর্বাদ ৮২৬
দুঃখ দিয়েছ, দিয়েছ ক্ষতি নাই ১০২

১২৯১ সালের আশ্বিন মাসে রবীন্দ্রনাথ আদি ব্রাহ্মসমাজের সম্পাদক নিযুক্ত হন। তাহার পর কার্তিক হইতে মাঘ মাসের মধ্যে রচিত গানের তালিকা।—

তাঁহারে আরতি করে চন্দ্রতপন ১৮৭
অসীম কালসাগরে ১৭৮
তাঁহার আনন্দধারা জগতে যেতেছে বয়ে ৮৩১
এখনো আঁধার রয়েছে হে নাথ ১৭৫
ওঠো ওঠোরে, বিফলে প্রভাত বহে যায় রে ১২১
দেখা যদি দিলে ছেড়ো না আর ৮২৮
ভবকোলাহল ছাড়িয়ে বিরলে ৮২৭
আমি জেনে শুনে তবু ভুলে আছি ৮০৯
আঁধার রজনী পোহাল ১৩৮
তুমি ছেড়ে ছিলে ভুলে ছিলে ব'লে ১৬৩
ডুবি অমৃত পাথারে ১৫৪
মাঝে মাঝে তব দেখা পাই ১৬২
আঁখিজল মুছাইলে জননী ১৯৭
ওহে দয়াময় নিখিল আশ্রয় ৯৪১

তাঁহার প্রেমে কে ডুবে আছে ৮২৭
তবে কি ফিরিব ম্লানমুখ ৮২৮
দুঃখ দূরে করিলে দরশন দিয়ে ৮২৮
দাও হে হৃদয় ভরে দাও ৮২৮
সখা মোদের বেঁধে রাখো ৯৪৪
একি অন্ধকার এ ভারতভূমি ৮০৯
ডাকি তোমারে কাতরে[১]
এসেছে সকলে কত আশে ১২৭
ডেকেছেন প্রিয়তম কে রহিবে ঘরে ৮২৯
চলেছে তরণী প্রসাদ পবনে ৮২৯
এ পরবাসে রবে কে হায় ১৭৫
তুমি ধন্য ধন্য হে ধন্য তব প্রেম ১৮৭
বেঁধেছ প্রেমের পাশে ওহে প্রেমময় ১৫৭
তোমায় যতনে রাখিব হে ৮৩০
সংশয় তিমির মাঝে না হেরি গতি হে ১৭১
পিতার দুয়ারে দাঁড়াইয়া সবে ৮২৯
আইল আজ প্রাণসখা, দেখোরে নিখিল জন ৮৩০
(আমার) হৃদয় সমুদ্রতীরে কে তুমি দাঁড়ায়ে ১৮৩
শোনো শোনো আমাদের ব্যথা ৮০৮

১২৯২ : বয়স ২৪ ( ১৮৮৫-৮৬ )

দীর্ঘ জীবন পথ ১০৯
দুখের কথা তোমায় বলিব না ৮৩০
গাও বীণা, বীণা গাও ১৮১
একবার তোরা মা বলিয়া ডাক ৮১২
শান্তি সমুদ্র তুমি গভীর ১৫৪
ডাকিছ শুনি জাগিনু ৭৭
অন্ধজনে দেহ আলো ৫২
হেরি তব বিমল মুখভাতি ১৩৭
আমি দীন অতি দীন ১৯১
শুনেছে তোমার নাম ১৭৯
পেয়েছি অভয় পদ ১৭৮
মিটিল সব ক্ষুধা ৮৩৩
শোনো তাঁর সুধাবাণী ১২১
ডাকিছ কে তুমি তাপিত জনে ১৭২
এত আনন্দধ্বনি উঠিল কোথায় ১৩৮
আজি বহিছে বসন্ত পবন সুমন্দ ১২৯
কী গাবো আমি কী শুনাব আজি ১২৮
কেন জাগে না জাগে না অবশ পরান ১৬৫
যাদের চাহিয়া তোমারে ভুলেছি ১৬৬
তোমার কথা কেহ তো বলে না ১৬৩
তোমার দেখা পাব বলে ১৭৪
হায় কে দিবে সান্ত্বনা ১৬৯
তোমারি মধুর রূপে ভরেছ ভুবন ২০৮
তব প্রেম সুধারসে মেতেছি ৮৩৪

১২৯৩ : বয়স ২৫ ( ১৮৮৬-৮৭ )

আমারেও করো মার্জনা ৮৩৪
বর্ষ গেল, বৃথা গেল ১৭৭
ফিরো না ফিরো না আজি ৮৩৪
প্রভাতে বিমল আনন্দে ২১৩
নিকটে দেখিব তোমারে ১৭৩
সবে মিলি গাওরে ৮৩৫
অনেক দিয়েছ নাথ আমায় ১৬৭
পেয়েছি সন্ধান তব অন্তর্যামী ১৮৩
নয়ন তোমারে পায় না দেখিতে (দ্র জীবনস্মৃতি পৃ ৬১) ৮৪২
তোমারে জানিনে হে তবু ৮৩৫
দেবাদিদেব মহাদেব ২০২
ভয় হয় পাছে তব নামে আমি ৫৭
এবার বুঝেছি সখা ৮৩৫
বসে আছি হে কবে শুনিব ৭৭

১ গীতবিতান নূতন সংস্করণে পাইলাম না। গী-বি ১ম সংস্করণে বাদ দেওয়া গানের তালিকা দ্রষ্টব্য পৃ ৮৬১। সাধারণ ব্রাহ্মসমাজের ব্রহ্মসংগীতে গানটি পাইলাম না।

সত্য মঙ্গল প্রেমময় তুমি ১৭৯
আনন্দ রয়েছে জাগি ভুবনে তোমার ১৯১
কী ভয় অভয় ধামে ১৯১
আমরা মিলেছি আজ মায়ের ডাকে ২৪৯
( কলিকাতায় দ্বিতীয় কন্‌গ্রেসের অধিবেশনে গীত )
তুমি জাগিছ কে ১৮৪
আমায় ছ জনায় মিলে পথ দেখায় বলে ৮৩২
তোমা লাগি নাথ জাগি ১৭৩
স্বামী, তুমি এস আজ ১৬৯
চাহি না সুখে থাকিতে হে ৮৩৬
চির দিবস নব মাধুরী ২১২
আমার যা আছে আমি ৮২
আজ বুঝি আইল প্রিয়তম ৮৩৬
তুমি বন্ধু, তুমি নাথ ৩৪

১২৯৪ : বয়স ২৬ ( ১৮৮৭-৮৮ )

তুমি আপনি জাগাও মোরে ১২১
নূতন প্রাণ দাও, প্রাণসখা ১২১
সবে আনন্দ করো ১২০
হে মন তাঁরে দেখো ৮৩৬
আজি হেরি সংসার অমৃতময় ২১৩
তোমারই ইচ্ছা হউক পূর্ণ ৫২
শ্রান্ত কেন ওহে পান্থ ১৮১
পূর্ণ আনন্দ পূর্ণ মঙ্গলরূপে ১৭০
অসীম আকাশে অগণ্য কিরণ ১৬৪।৮৩২
আছ অন্তরে চিরদিন ১৭১
জগতে তুমি রাজা অসীম প্রতাপ ১৮৬
নাথহে প্রেমপথে সব বাধা ১৭০
হৃদয়বেদনা বহিয়া, প্রভু

১২৯৫, ১২৯৬ সালে নূতন ব্রহ্মসংগীত দেখি না।

১২৯৭ : বয়স ২৯ (১৮৯০-৯১)

নব আনন্দে জাগো আজি ১৩৭
ঐ পোহাইল তিমির রাতি ১২৯

১২৯৮ : বয়স ৩০ (১৮৯১-৯২)

শূন্য প্রাণ কাঁদে সদা ১৭৫

১২৯৯ : বয়স ৩১ ( ১৮৯২-৯৩ )

জয় রাজরাজেশ্বর ৮৩৭
চিরবন্ধু, চির নির্ভর ১৭৯
একি লাবণ্যে পূর্ণ প্রাণ প্রাণেশ হে ২১২
আনন্দধ্বনি জাগাও ২৫৫
হৃদয়মন্দিরে প্রাণাধীশ ১৫৭
আনন্দলোকে মঙ্গলালোকে ১৮৭

১৩০০ : বয়স ৩২ (১৮৯৩-৯৪)

এ ভবন পুণ্য প্রভাবে করো পবিত্র
( এসো হে গৃহদেবতা। এসো হে আশ্রমদেবতা ) ৬১২
হৃদয়নন্দনবনে নিভৃত এ নিকেতনে ৭৭
আনন্দধারা বহিছে ভুবনে ১৩৭
অন্তরে জাগিছে অন্তর্যামী ১০৮

১৩০১ : বয়স ৩৩ ( ১৮৯৪-৯৫ )

নিত্য নব সত্য তব ১৬১

১৩০২ : বয়স ৩৪ (১৮৯৫-৯৬)

পাদপ্রান্তে রাখো সেবকে ৫৭

১৩০৩ : বয়স ৩৫ ( ১৮৯৬-৯৭ )

সুন্দর বহে আনন্দ মন্দানিল ২১২
শীতল তব পদছায়া ১৮৬
আজি কোন্ ধন হতে ১০৯
আর কতদূরে আছে সে আনন্দধাম ১৭০

পৃ ১৬১—'পদরত্নাবলী' সম্বন্ধে বঙ্কিমচন্দ্র শ্রীশচন্দ্র মজুমদারকে এক পত্রে ২৫ আশ্বিন [ ১২৯২ ] লেখেন, "তুমি এবং রবীন্দ্রনাথ যখন সংগ্রহকার, তখন সংগ্রহ যে উৎকৃষ্ট হইয়াছে, তাহা কেহই সন্দেহ করিবে না এবং আমার সার্টিফিকেট নিষ্প্রয়োজন।" বঙ্কিমচন্দ্রের রচনাবলী, পরিষৎ সংস্করণ, 'বিবিধ' খণ্ড, পৃ ৪১৩।

পৃ ১৬২—ঠাকুরদাস মুখোপাধ্যায়। "গল্প পদ্য ভেদ ও সেই প্রভেদের আবশ্যকতা সম্বন্ধে অল্পকাল হল ঠা— [ ঠাকুরদাস ] মুখুয্যের সঙ্গে আমার আলোচনা চলছিল। তাঁর মতে ভবিষ্যতে গদ্য এতদূর পর্যন্ত সুন্দর হয়ে উঠবে যে পদ্যর বিশেষ প্রয়োজনীয়তা দূর হয়ে যাবে।··ভাবে বোধ হল তাঁর বিশ্বাস আমার গদ্যে আমার পদ্যের চেয়ে ঢের বেশি কবিত্ব পরিস্ফুটভাবে প্রকাশ পায় এবং সেইটেই তাঁর মতে স্বাভাবিক।" ছিন্নপত্র, কলিকাতা, মঙ্গলবার, ২০শে নভেম্বর [১৮৯৪]।

"এ পারে সন্ধের সময় আমার একটি বেড়াবার সঙ্গী পাওয়া গেছে। লোকটির নাম ঠা—[ঠাকুরদাস]। বেশ বুদ্ধিমান, প্রৌঢ়বয়স্ক, সাহিত্যানুরাগী, চিন্তাশীল, স্পষ্টবক্তা এবং জমিদারী কাজকর্মে বহুদর্শী। রোজ বেড়াবার সময় এঁর সঙ্গে আমার নানা ভাবের আলোচনা হয়ে থাকে।" ছিন্নপত্র, শিলাইদহ, ১লা ফাল্গুন [ ১৩০১॥১২ ফেব্রুয়ারি ১৮৯৫ ]

"আজকাল আর আমার একলা বেড়ানো হয় না। সঙ্গে প্রায়ই শৈ— [ শৈলেশ মজুমদার] এবং ঠা—[ঠাকুরদাস] বাবু থাকেন।···ঠা—[ ঠাকুরদাস ] বাবুর মুখ থেকে এখানকার সেরেস্তার রিপোর্ট শুনতে থাকি এবং সেই রিপোর্টের ফাঁকে ফাঁকে নক্ষত্রভরা আকাশ উঁকি মারতে থাকে···।" শিলাইদহ, ১০ই মার্চ [ ১৮৯৫॥২৭ ফাল্গুন ১৩০১ ]। তিনটি উক্তিই বিশ্বভারতী পত্রিকা ১৩৫২ শ্রাবণ-আশ্বিন ( পৃ ৪-১৪ ) সংখ্যা হইতে গৃহীত।

ঠাকুরদাস কিছুকাল জোড়াসাঁকোর ঠাকুর এস্টেটে কাজ করিয়াছিলেন। দ্র ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, সাহিত্যসাধক চরিতমালা ৮৪, ঠাকুরদাস মুখোপাধ্যায়। ঠাকুরদাসকে লিখিত রবীন্দ্রনাথের পত্রাবলী। দ্র 'কবি-প্রণাম' ( ১৩৪৮ )।

পৃ ১৬৯—"বঙ্কিম প্রমুখ সকলেই চূড়ামণির আজগুবি ধর্ম ও বিজ্ঞানের বিরোধী ছিলেন।" রিপন [ সুরেন্দ্রনাথ ] কলেজের অধ্যাপক বিপিনবিহারী গুপ্ত লিখিতেছেন, "বঙ্কিম বাবুর কথা এই ছিন্নপত্র ও জীবনস্মৃতিতে এত অল্প বলা হইয়াছে যে, আমার diary হইতে আরও একটু উদ্ধৃত করিবার লোভ সম্বরণ করিতে পারিতেছি না।" একদিন কথা প্রসঙ্গে আমাকে বঙ্কিম বলিলেন, 'রবিবাবু আপনি ( বঙ্কিমবাবু বরাবর আমাকে আপনি বলিয়া সম্বোধন করিতেন ), শশধর তর্কচূড়ামণির বক্তৃতা শুনিয়াছেন?' আমি বলিলাম 'না'। তিনি বলিলেন, 'শুনিবেন। তাহাতে জিনিস আছে। আপনি আমার বাড়িতে আসিবেন, এই খানেই তাঁহার কথাবার্তা শুনিবার সুবিধা আপনার হইতে পারিবে।' কিন্তু শীঘ্রই এইখানেই দেখিতে পাইলাম যে, বঙ্কিমবাবুর admiration বড়ো বেশি দিন স্থায়ী হইল না। 'কৃষ্ণচরিত'-রচয়িতার সহিত তর্কচূড়ামণির মিলন স্থায়ী হইতে পারে না। একবার Albert Hall-এ আমি তাঁহার বক্তৃতা শুনিতে গিয়াছিলাম।···" দ্র দেশ ১৩৬০ বৈশাখ ২৩ পৃ ৭০।

পৃ ১৮১—কড়ি ও কোমলের সমালোচনা। কালীপ্রসন্ন কাব্যবিশারদ 'মিঠেকড়া' নামে ব্যঙ্গকাব্য বা প্যারডি লেখেন 'রাহু' নাম দিয়া। ১২৯৩ সালে কড়ি ও কোমল বাহির হইয়াছিল, তাহার প্রায় পাঁচ বৎসর পরে

'মিঠেকড়া' মুদ্রিত হয়। শ্রীকাকাতুয়া দেবশর্মা [ দেবেন্দ্রনাথ সেন ] 'রবিরাহু' নামে কবিতা লেখেন। দ্র সাহিত্য ১২৯৮ আষাঢ় পৃ ১৪৮।

পৃ ১৮২—বিদ্যাপতির পদাবলী। হরিচরণ বন্দ্যোপাধ্যায় লিখিতেছেন, "বঙ্গীয় শব্দকোষের নিমিত্ত মৈথিল শব্দ-সংকলনের সময়ে, আমি Grierson সাহেবের সংগৃহীত বিদ্যাপতির মৈথিল উৎকৃষ্টপদাবলী-সংগ্রহ ( Maithil Chrestomathy ) ও পদাবলীতে ব্যবহৃত 'মৈথিল শব্দমালা' (Maithil Chrestomathy Vocabulary) পড়িয়াছিলাম। রবীন্দ্রনাথ পূর্বে এ পদাবলী পড়িয়া পদাবলীর পাশে পাশে বাঙ্‌লায় গদ্যে ও পদ্যে অনেকগুলি পদের অনুবাদ করিয়াছিলেন। এই অনুবাদ সকল স্থানে সম্পূর্ণ পদের নাই—কোন পদের সম্পূর্ণ, কোন পদের আংশিক অনুবাদ আছে।" ৫২টি পদাবলীর অনুবাদ আছে। দ্র প্রবাসী ১৩৪৮ অগ্রহায়ণ, পৌষ, মাঘ, ফাল্গুন।

পৃ ১৯৬—গাজিপুর বিহারের মধ্যে নহে ; উহা উত্তরপ্রদেশের অন্তর্গত।

পৃ ২২৪—'য়ুরোপযাত্রীর ডায়ারি'র খসড়া। ইংলণ্ডের ঐশ্বর্য ও বিলাস দেখিয়া কবি যেমন মুগ্ধ, তেমনই তাহার পশ্চাতে যে দারুণ দুঃখ নিহিত রহিয়াছে, সেদিকেও তাঁহার মন ধাবিত হইতেছে। তিনি একদিনের ডায়ারিতে লিখিতেছেন [১৮৯০ সেপ্টেম্বর ১৯], "ভেবে দেখলে এর একটা অন্ধকার দিক আছে—SONG OF SHIRT[১] পড়লে তা টের পাওয়া যায়—এই সুখসমৃদ্ধির অন্তরালে কী অসহ্য দারিদ্র্য আপনার জীবনপাত করচে—সেটা আমাদের চোখে পড়ে না—কিন্তু প্রকৃতির খাতায় উত্তরোত্তর তার হিসেব জমা হচ্চে। প্রকৃতিতে উপেক্ষিত ক্রমে আপনার প্রতিশোধ নেবেই।...আমাদের ভারতবর্ষে অনাদৃত দুর্বল অজ্ঞান বহুযত্নলব্ধ জ্ঞানকে বিনাশ করেচে। যদি সভ্যতা আপনাকে রক্ষা করতে চায় ত প্রতিবেশীকে আপনার সমান করে তুলুক। দুটো শক্তি যত একসঙ্গে সাম্য রক্ষা করে কাজ করে ততই মঙ্গল—যেমন আকর্ষণ বিপ্রকর্ষণ—স্বার্থ এবং পরার্থ—আপনার উন্নতি ও চতুষ্পার্শ্বের উন্নতি—নইলে চতুষ্পার্শ্ব তার প্রতিশোধ তোলে—বর্বরতা সভ্যতাকে ধ্বংস করে। আমার ত সেইজন্যে মনে হয়—আশ্চর্য নেই যে ভবিষ্যতে কাফ্রিরা ইয়ুরোপ জয় করবে—কৃষ্ণ অমাবস্যা দিনের আলোকে গ্রাস করবে—আফ্রিকা থেকে রাত্রি এসে য়ুরোপের শুভ্র দিনকে আচ্ছন্ন করবে। য়ুরোপীয় সভ্যতার আদিজননী গ্রীসকে যে তুর্ক জাতি অভিভূত করবে এ কি পেরিক্লীসের সময়ে কেউ কল্পনা করতে পারত ? আলোকের মধ্যে ভয় নেই, কেননা তার উপরে সহস্র চক্ষু পড়ে আছে—কিন্তু যেখানে অন্ধকার জমা হচ্চে, বিপদ সেইখানেই গোপনে বল সঞ্চয় করচে—সেইখানেই প্রলয়ের গুপ্ত জন্মভূমি।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫৬ মাঘ-চৈত্র পৃ ১৫৮।

প্রায় ৬৫ বৎসর পূর্বে রবীন্দ্রনাথ যে কথা ভাবিয়াছিলেন, তাহা কি আজ আফ্রিকায় নূতনরূপে দেখা দিতেছে না ?

[ ১৮৯০ আগস্ট। জাহাজে ]। "অভাব যত অধিক, জীবিকাসংগ্রাম যত দুরূহ, সভ্যতা যত জটিল, মানবমনের বিচিত্র বৃত্তির আলোড়ন ততই বেশি। দুর্বলের জন্য সুখ নয়—সুখ বলসাধ্য, সুখ দুঃখসাধ্য।... মানসিক জীবনে সুখ...আমাদের দাহ করে।" 'য়ুরোপযাত্রীর ডায়ারি'র খসড়া, বিশ্বভারতী পত্রিকা ১৩৫৬ শ্রাবণ-আশ্বিন, পৃ ১১।

তুলনীয় Toynbee-র মত—

"We have been led to reject the popular assumption that civilizations emerge when environments offer unusually easy conditions of life and to advance an argument in favour of exactly the opposite view."—Somervell, A study of history, p 80

ইতিহাসে এই মতবাদ গ্রীকযুগ হইতে চলিয়া আসিতেছে যে উর্বর নদীমাতৃক দেশই আদিম সভ্যতার উদ্ভব-

১ 'Song of shirt' : এই কবিতা—'Song of the shirt'—ইংরেজ কবি টমাস্ হুড ( Thomas Hood ১৭৯৯-১৮৪৫ ) কর্তৃক রচিত। Punch কাগজের খ্রীষ্টমাস সংখ্যায় ( ১৮৪৩ ) প্রকাশিত হয়। দরিদ্রের ক্রন্দন আর্তনাদে ফাটিয়া পড়িয়াছে এই কবিতায়।

কেন্দ্র ; এখনকার ভৌগোলিক তথা ঐতিহাসিকগণ সে-বিষয়ে সন্দেহ প্রকাশ করিতেছেন। আসলে the beautiful is difficult এবং high quality involves hard work এই দুইটি কথাই আছে সভ্যতার মূলে। রবীন্দ্রনাথ কি এই মতই এখানে অল্পকথায় বলিয়াছিলেন ?

পৃ ২৪৩—জীবনস্মৃতি। প্রকাশিত ১৩১৯ [ ১৯১২ জুলাই ২৪ ]। 'ছিন্নপত্র'ও সমকালীন প্রকাশিত গ্রন্থ। আদি ব্রাহ্মসমাজ প্রেসে মুদ্রিত হয়। এই উভয় গ্রন্থের প্রকাশক নগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়, শিলাইদহ, নদীয়া।

'ছিন্নপত্রে'র প্রথম আটখানি চিঠি শ্রীশচন্দ্র মজুমদারকে, অবশিষ্ট সকলগুলিই ইন্দিরা দেবীকে লিখিত। প্রথম পত্র ৩০ অক্টোবর ১৮৮৫ ও শেষ পত্র ১৬ ডিসেম্বর ১৮৯৫ তারিখে লিখিত [১৫ কার্তিক ১২৯২ হইতে ২ পৌষ ১৩০২ ]। ইন্দিরা দেবীকে লিখিত পত্রধারা ১৮৮৭ হইতে ১৮৯৫ সালের মধ্যে।

ছিন্নপত্রে প্রকাশিত হয় নাই, কিন্তু ঐ পত্রধারার অন্তর্গত, এরূপ চিঠি বিশ্বভারতী পত্রিকায় ( কার্তিক-পৌষ ১৩৫১—শ্রাবণ-আশ্বিন ১৩৫৩ ) প্রকাশিত হইয়াছে।

ছিন্নপত্র গ্রন্থে মুদ্রিত পত্রগুলিতে, মূল পত্রের যে সকল অংশ নাই, তাহার অনেক অংশ শারদীয়া আনন্দবাজার পত্রিকায় (১৩৬১) সংকলিত হইয়াছে। এই সকল উপকরণ গ্রন্থাকারে একত্র প্রকাশিত হইলে রবীন্দ্র-মানসের এক পর্বের প্রকৃষ্ট পরিচয় পাওয়া যাইবে।

বিশ্বভারতী পত্রিকায় 'ছিন্নপত্র'-সম্পাদকরা লিখিতেছেন, "১৮৮৭-১৮৯৫ সালে রবীন্দ্রনাথ শ্রীইন্দিরা দেবীকে যে সকল চিঠি লিখিয়াছিলেন, 'ছিন্নপত্র' গ্রন্থখানি প্রধানত তাহারই সংকলন, কেবলমাত্র ৮খানি শ্রীশচন্দ্র মজুমদারকে লেখা। এই সময়ে লিখিত যাবতীয় চিঠি শ্রীইন্দিরা দেবী দুটি খাতায় স্বহস্তে নকল করিয়া রবীন্দ্রনাথকে উপহার দিয়াছিলেন। এই খাতা দুটি অবলম্বন করিয়াই ১৩১৯ ( ১৯১২ ) সালে 'ছিন্নপত্র' প্রকাশিত হয়। সম্প্রতি এই খাতা দুইখানি পাওয়া গিয়াছে এবং শান্তিনিকেতন রবীন্দ্রভবনে রক্ষিত হইয়াছে।"

১৯০৩ সালে (১৩১০ জ্যৈষ্ঠ ৩) আলমোড়া হইতে সতীশচন্দ্র রায়কে এক পত্রে কবি লেখেন, "চিঠির সেই দুইখানি খাতা মোমজাম দিয়া মজবুত করিয়া মুড়িয়া রেজেস্ট্রী করিয়া পাঠাইয়ো।" ছিন্নপত্র প্রকাশিত হইবার পূর্বে এই খাতা হইতে অংশ নির্বাচন করিয়া কবি 'বিচিত্র প্রবন্ধ' ( ১৩১৪ বৈশাখ ) ( জলেস্থলে গ্রন্থে ) সন্নিবেশিত করেন।

শিলাইদহ হইতে ১১ মার্চ ১৮৯৫ [ ২৮ ফাল্গুন ১৩০১ ] তারিখে শ্রীইন্দিরা দেবীকে লিখিত একখানি চিঠিতে রবীন্দ্রনাথ প্রসঙ্গক্রমে এই চিঠিগুলি সম্বন্ধে যে মন্তব্য করিয়াছিলেন তাহা উদ্ধৃত হইতেছে: "আমার বোধ হয় বহুকাল থেকে তোকে আমি এ সব জায়গা থেকে যে সকল চিঠি লিখেছি সকলেরই ভাবখানা এক। বারবার আমি একই কথা একই আগ্রহকে প্রায় একই ভাষায় প্রকাশ করেছি—আমার আর অন্য উপায় নেই—কারণ, আমি ঠিক একই ভাব প্রতিবারেই নতুন করে অনুভব করি। আমার অনেক সময় ইচ্ছা করে তোকে যে সমস্ত চিঠি লিখেছি সেইগুলো নিয়ে পড়তে পড়তে আমার অনেক দিনকার সঞ্চিত অনেক সকাল দুপুর সন্ধ্যার ভিতর দিয়ে আমার চিঠির সরু রাস্তা বেয়ে আমার পুরাতন পরিচিত দৃশ্যগুলির মাঝখান দিয়ে চলে যাই। কতদিন কত মুহূর্তকে আমি ধরে রাখবার চেষ্টা করেছি—সেগুলো বোধ হয় তোর চিঠির বাক্সর মধ্যে ধরা আছে—আমার চোখে পড়লেই আবার সেই সমস্ত দিন আমাকে ঘিরে দাঁড়াবে। ওর মধ্যে যা কিছু আমার ব্যক্তিগত জীবন সংক্রান্ত সেটা তেমন বহুমূল্য নয় কিন্তু যেটাকে আমি বাইরের থেকে সঞ্চয় করে এনেছি, যেটা এক-একটা দুর্লভ সৌন্দর্য, দুর্মূল্য সম্ভোগের সামগ্রী, যেগুলো আমার জীবনের অসামান্য উপার্জন—যা হয়ত আমি ছাড়া আর কেউ দেখেনি, যা কেবল আমার সেই চিঠির পাতার মধ্যে রয়েছে জগতের আর কোথাও নেই—তার মর্যাদা আমি যেমন বুঝব এমন বোধহয় আর কেউ বুঝবে না। আমাকে একবার তোর চিঠিগুলো দিস্, আমি কেবল ওর থেকে আমার সৌন্দর্যসম্ভোগগুলো একটা খাতায় টুকে নেব—কেননা যদি দীর্ঘকাল বাঁচি

তাহলে এক সময় নিশ্চয়ই বুড়ো হয়ে যাব—তখন এই সমস্ত দিনগুলো স্মরণের এবং সান্ত্বনার সামগ্রী হয়ে থাকবে—তখন পূর্বজীবনের সমস্ত সঞ্চিত সুন্দর দিনগুলির মধ্যে তখনকার সন্ধ্যার আলোকে ধীরে ধীরে বেড়াতে ইচ্ছা করবে। তখন আজকেকার এই পদ্মার চর এবং স্নিগ্ধ শান্ত বসন্ত জ্যোৎস্না ঠিক এমনি টাট্‌কাভাবে ফিরে পাব—আমার গদ্যে পদ্যে কোথাও আমার সুখদুঃখের দিনরাত্রিগুলি এরকম করে গাঁথা নেই।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫২ শ্রাবণ-আশ্বিন পৃ ১৪।

পৃ ২৬৩—ইন্দিরা দেবী বলেন যে তাঁহার যতদূর মনে আছে 'রাজা ও রাণী'র পারিবারিক অভিনয় বির্জিতলার বাড়িতে হয়, পার্কস্ট্রীটের বাসায় নহে।

পৃ ২৬৯ পা-টী ২— 'প্রতীক্ষা'। প্রথম খসড়া ১৬ অগ্রহায়ণ ১২৯৯, রাজসাহীতে। নাটোরে ২০ অগ্রহায়ণ পুনর্লিখিত। শিলাইদহে ২৭ অগ্রহায়ণ এই কবিতাটির শেষ রূপ দান করেন। দ্র সোনার তরী ১৩৫৭-সং, পৃ ৭৯।

পৃ ২৮১—'উড়িষ্যা হইতে কবি কলিকাতায় ফিরিয়াছিলেন ফাল্গুনের (১২৯৯) শেষাশেষি।' ইন্দিরা দেবীকে ৪ চৈত্র ১২৯৯ ( ১৮৯৩ মার্চ ১৬ ) লিখিতেছেন, "অনেকদিন পরে আজ একটুখানি রোদ্দুর দেখা দিয়েছে—···মনে কর্, চৈত্রমাস পড়েছে তবু এবার কিছু গরম পড়েনি—দিনের বেলায় চাপকান জোব্বা পরে থাকি এবং রাত্রিকালে শালকম্বল মুড়ি দিই—"। বিশ্বভারতী পত্রিকা, ১৩৫১ মাঘ-চৈত্র পৃ ১৫০। ইহার পর কবি শিলাইদহ ও সেখান হইতে রাজসাহী যান। দ্র রবীন্দ্র-জীবনী ১ম খণ্ড পৃ ২৮৪।

কলিকাতায় ফিরিয়া ( ১২৯৯ চৈত্র ২৫ ) ৬ এপ্রিল ( ১৮৯৩ ) ইন্দিরা দেবীকে লিখিতেছেন, "মোহিনীর সঙ্গে আজকাল আমার মাঝে মাঝে নানা বিষয়ে কথাবার্তা হয়, আমার বড়ো ভালো লাগে। এই রকম আলোচনা করবার জন্যে আমার মন অনুক্ষণ তৃষিত হয়ে থাকে। এই হতভাগ্য জনশূন্য দেশে মনটা যেন নিশিদিন উপবাসী হয়ে আছে—কেবল ভিতর থেকে আপনাকে আপনি আহার করচে।···আজ সকালে প্রিয়বাবুর ওখানে গিয়েছিলুম, অনেকটা যেন আহার পান করে আসা গেল।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫১ মাঘ-চৈত্র পৃ ১৫০-৫১। কবির জীবনে আমরা বরাবর লক্ষ্য করিয়া আসিয়াছি intellectual কথাবার্তা বলিতে তাঁহার অপার আনন্দ ছিল। মোহিনীমোহন চট্টোপাধ্যায় দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের জামাতা, শাস্ত্রবিৎ সুপণ্ডিত, ইনি শ্রীতপনমোহন চট্টোপাধ্যায়ের পিতা।

পৃ ৩০৩—বিদেশী অতিথি ও দেশীয় আতিথ্য। সাধনা ১৩০১ শ্রাবণ [ ১৮৯৪ অগস্ট] পৃ ২৫০-৬০। হামারগ্রেন ১৮৯৩ এর শেষ দিকে আসিয়া থাকিবেন।

পৃ ৩০৭—নবীনচন্দ্র সেন ও রবীন্দ্রনাথ। বঙ্কিমচন্দ্রের মৃত্যুর ( ১৩০০ চৈত্র ২৬ ) পর কলিকাতায় যে শোকসভা হয়, সেখানে রবীন্দ্রনাথ একটি প্রবন্ধ পাঠ করিতে উদ্‌যোগী হইয়া নবীনচন্দ্রকে এই সভার অধিনায়কত্ব করিতে অনুরোধ করেন। সভা করিয়া শোক প্রকাশ করা ভারতীয় বিধি নহে বলিয়া নবীনচন্দ্র সেন ( দ্র আমার জীবন, ৫ম খণ্ড ) অস্বীকৃত হন। এই প্রসঙ্গে দ্রষ্টব্য, রবীন্দ্র-রচনাবলী নবম খণ্ডে মুদ্রিত 'শোকসভা' প্রবন্ধ, ও 'আধুনিক সাহিত্যে'র গ্রন্থপরিচয়।

তার তিন মাস পরে রবীন্দ্রনাথ ( বয়স ৩৩ ) নবীনচন্দ্র সেনের নিকট হইতে এক পত্র পান। তখন নবীনচন্দ্র রাণাঘাট মহকুমার হাকিম ( ১২৯৯ ফাল্গুন ২৮ হইতে ১৩০২ বৈশাখ ১৭ । 1893 March 10—1896 April 29)। রবীন্দ্রনাথ শিলাইদহে ছিলেন। ইতিমধ্যে ১৩০১ সালে বঙ্গীয় সাহিত্য পরিষদ প্রতিষ্ঠিত হইল—প্রথমে নবীনচন্দ্র ও পরে রবীন্দ্রনাথ এই দুইজনে সহকারী সভাপতি নির্বাচিত হইয়াছিলেন। নবীনচন্দ্র রাণাঘাটে মহকুমার হাকিম থাকিতে থাকিতে কৃত্তিবাসের ভিটা ঘুরিয়া দেখিয়া আসেন এবং আদিকবির স্মৃতিরক্ষার জন্য হীরেন্দ্রনাথ দত্ত ও বঙ্গবাসী সাপ্তাহিকের সম্পাদকের নিকট পত্র দেন। বঙ্গীয় সাহিত্য পরিষদ অগ্রণী হইয়া এ বিষয়ে বিজ্ঞাপনপত্র প্রকাশ করেন; সেই পত্রে স্বাক্ষরকারী হিসাবে নবীনচন্দ্র ও রবীন্দ্রনাথের নাম যথাক্রমে ছিল। রবীন্দ্রনাথের নাম নিম্নে

নামের নিচে দেওয়া হইয়াছে বলিয়া নবীনচন্দ্র আক্ষেপ প্রকাশ করিয়া রবীন্দ্রনাথকে পত্র দেন। সেই পত্রের জবাবে রবীন্দ্রনাথ শিলাইদহ হইতে ১৩০১ শ্রাবণ ২৫ ( ১৮৯৪ অগস্ট ৯ ) নবীনচন্দ্র সেনকে রাণাঘাটে লেখেন, "যদিও আমি বয়সে আপনার অপেক্ষা অনেক ছোটো হইব, তথাপি দৈবক্রমে বঙ্গসাহিত্যের ইতিহাসে আপনার নামের নিম্নে আমারই নাম পড়িয়াছে—আপনি নবীন কবি, আমি নবীনতর। বঙ্গীয় সাহিত্য পরিষদেও ঐতিহাসিক পর্যায় রক্ষা করিয়া আপনার নিম্নে আমার নাম লিপিবদ্ধ হইয়াছে, অতএব সর্বসম্মতিক্রমে আপনার নামের নিম্নে নাম স্বাক্ষর করিবার অধিকার আমি প্রাপ্ত হইয়াছি— আশা করি ইতিহাসের শেষ অধ্যায় পর্যন্ত এই অধিকারটি আমি রক্ষা করিতে পারিব।"

বঙ্গীয় সাহিত্য পরিষদের সহকারী সভাপতি রূপে উভয়ের মধ্যে দেখাসাক্ষাৎ এখনো হয় নাই। ১৪ শ্রাবণ পরিষদের অধিবেশনে রবীন্দ্রনাথ উপস্থিত হন; তিনি আশা করিয়া গিয়াছিলেন যে নবীনচন্দ্রের সহিত সাক্ষাৎ হইবে। শিলাইদহ হইতে ( ২৯ শ্রাবণ ) ১৮৯৪ অগস্ট ১৩ এর পত্রে কবি বলেন যে তিনি একদিন নবীনচন্দ্রের আতিথ্য সৌভাগ্যস্বরূপে গ্রহণ করিবেন। ইহার পর ২২ অগস্ট ( ৭ ভাদ্র ) তারিখে নবীনচন্দ্রকে কবি জানান যে কোনো এক রবিবারে তিনি রাণাঘাটে যাইবেন।

কবি কলিকাতায় ফিরিয়া আসেন ১০ ভাদ্র। ১৪ ভাদ্র ইন্দিরা দেবীকে একপত্রে লিখিতেছেন যে তিনি একটি নূতন গানে সুর দিতেছেন 'কীর্তনের ধরনের ভৈরবী।' ( ছিন্নপত্র, বিশ্বভারতী পত্রিকা, ৩য় বর্ষ ৪র্থ সংখ্যা ১৩৫২ পৃ ২৩২ )। এই গানটিকে 'মেঘ ও রৌদ্র' গল্পের অন্তর্গত করেন। মেঘ ও রৌদ্রের সূত্রপাত করেন কিছুকাল পূর্বে; ১৩০১ আষাঢ় ১৪ লিখিতেছেন, "আজ সকালবেলায়···গিরিবালা নাম্নী···একটি···মেয়েকে আমার কল্পনারাজ্যে অবতারণ করা গেছে। সবেমাত্র পাঁচ লাইন লিখেছি।" গল্পটি সাধনায় প্রকাশিত হয় ১৩০১ আশ্বিন-কার্তিক সংখ্যায়। এ গল্পের গান যেটির কথা ছিন্নপত্রে লিখিয়াছেন সেইটি হইতেছে—'এস এস ফিরে এস, বঁধুহে ফিরে এস।'

কবিকে ২১ ভাদ্র পুনরায় সাহাজাদপুরে দেখি। অর্থাৎ ১৪ ভাদ্র ও ২১ ভাদ্রের মধ্যে কবি রাণাঘাটে আসেন; ফিরিয়া গিয়া কয়েকদিন পরে ১৯ ভাদ্র নবীনচন্দ্রকে ধন্যবাদপূর্ণ পত্র দেন। আমাদের মনে হয় ১৩০১ ভাদ্র ১৮ ( ১৮৯৪ ( সেপ্টেম্বর ২ রবিবার রবীন্দ্রনাথ রাণাঘাটে আসিয়া নবীনচন্দ্রের অতিথি হইয়াছিলেন, এবং যে 'একটি নূতন কীর্তনের গান রচনা করিয়া আনিয়াছেন' সেইটি গাহিয়া শোনান। ( আমার জীবন ৪র্থ খণ্ড পৃ ২৬৮ ) এই গানটি রবীন্দ্রনাথ তাঁহাকে অনুলিপি করিয়া পাঠান; গানটি পূর্বোক্ত 'এস এস ফিরে এস, বঁধুহে ফিরে এস।'

সমসাময়িকের চোখে রবীন্দ্রনাথ (৩৩) কিরূপ ছিলেন, তাহা নবীনচন্দ্রের 'আমার জীবন' ( ৪র্থ খণ্ড ) হইতে উদ্ধৃতি পাঠ করিলেই বুঝা যাইবে। রবীন্দ্রনাথ "তাঁহার জমিদারি কার্যে কুষ্টিয়া যাইবার পথে একদিন প্রাতে নিমন্ত্রিত হইয়া ১০টার ট্রেনে দয়া করিয়া রাণাঘাটে আমার সঙ্গে সাক্ষাৎ করিতে আসিয়াছিলেন [ ১৮৯৪ সেপ ২ ]। আমার একজন আত্মীয় তাঁহাকে স্টেশন হইতে অভ্যর্থনা করিয়া আনিলে, তিনি যখন গাড়ী হইতে নামিলেন, দেখিলাম সেই ১৮৭৬ খৃস্টাব্দের নবযুবকের আজ পরিণত যৌবন। কি সুন্দর, কি শান্ত, কি প্রতিভান্বিত দীর্ঘাবয়ব। উজ্জ্বল গৌরবর্ণ, ফুটনোন্মুখ পদ্মকোরকের মত দীর্ঘমুখ, মস্তকের মধ্যভাগ বিভক্ত কুঞ্চিত ও সজ্জিত ভ্রমরকৃষ্ণ কেশশোভা; কুঞ্চিত অলকা-শ্রেণীতে সজ্জিত সুবর্ণ দর্পণোজ্জ্বল ললাট; ভ্রমরকৃষ্ণ গুম্ফ ও খর্ব শ্মশ্রুশোভান্বিত মুখমণ্ডল; কৃষ্ণপক্ষযুক্ত দীর্ঘ ও সমুজ্জ্বল চক্ষু; সুন্দর নাসিকায় মার্জিত সুবর্ণের চশমা। বর্ণ-গৌরব সুবর্ণের সহিত দ্বন্দ্ব উপস্থিত করিয়াছে। মুখাবয়ব দেখিলে চিত্রিত খৃস্টের মুখ মনে পড়ে। পরিধানে সাদা ধুতি, সাদা রেশমী পিরান ও রেশমী চাদর। চরণে কোমল পাদুকা, ইংরাজী পাদুকার কঠিনতার অসহতাব্যঞ্জক।" ( পৃ ২৬৪-৭৪ ) বিশ্বভারতী-পত্রিকা ১৩৫৩ মাঘ-চৈত্র সংখ্যায় নবীনচন্দ্র সেনকে লিখিত কয়েকখানি পত্র ও পাদটীকায় 'আমার জীবন' হইতে উদ্ধৃতি আছে।

পৃ ৩১০—গাছের ছাপ Tree-daubing. দ্র L. S. S. O' Malley. Gaya District Gazetteer, 1919.

p 104 : for a fuller discussion of the subject he refers to an article in the Calcutta Review 1898 January.

পৃ ৩১৫ পা-টী-২—আব্দারের আইন। বিশ্বভারতী গ্রন্থাগারে রক্ষিত 'সাধনা' পত্রিকায় রবীন্দ্রনাথের রচনা বলিয়া দাগ দেওয়া আছে। উহা অস্বাক্ষরিত। কোনো রচনা-সংগ্রহে উহা গৃহীত হয় নাই।

পৃ ৩১৮ পা-টী ৩—'ব্রাহ্মণ' কবিতা। অধ্যাপক উমেশচন্দ্র ভট্টাচার্য 'জবালা' প্রবন্ধে লিখিয়াছেন, "কবির ভাষায় জবালা পুত্রকে ঠিকই বলিয়াছিলেন, জন্মেছিস ভর্তৃহীনা জবালার ক্রোড়ে।" প্রবাসী ১৩৪২ পৌষ পৃ ৪১১-১৪।

পৃ ৩১৮—'নিশীথে' গল্প সম্বন্ধে লিখিতেছেন, "গল্পটা সাধনার অধিকাংশ পাঠকের বিশেষ ভালো লেগে গিয়েছিল, সেই কারণে সাহিত্যের [ ১৩০১ ফাল্গুন ] সমালোচনা পড়ে অনেকে চটে গেছে।" ছিন্নপত্র ১৮ মার্চ [ ১৮৯৫ ], বিশ্বভারতী পত্রিকা ১৩৫২ পৃ ৭৫-৭৬।

পৃ ৩২০—ক্ষুধিত পাষাণ। ছিন্নপত্রের [ ১৫ আষাঢ় ১৩০১ ] সাজাদপুর ১৮৯৫ জুন ২৮ তারিখের রচনা হইতে যে অংশ উদ্ধৃত হইয়াছে, তাহা 'ক্ষুধিত পাষাণ' সম্বন্ধে প্রযুক্ত হইতে পারে না বলিয়া পুলিনবিহারী সেন পত্র দিয়াছেন। তিনি মনে করেন সাধনায় প্রকাশিত ( ১৩০২ ভাদ্র-কার্তিক ) 'অতিথি' গল্পের সঙ্গেই উহা মেলে। দ্রষ্টব্য শ্রীপ্রমথনাথ বিশীর 'রবীন্দ্রনাথের ছোট গল্প', 'তথ্যপঞ্জী' বিভাগ, পৃ ৬৩।

সতীশচন্দ্র রায়কে ১৩০৯ চৈত্র মাসে হাজারিবাগ হইতে লিখিতেছেন, "প্রবাসীতে যে সাহিবাগের ছবি বাহির হইয়াছে এই বাড়িতেই আমি বাস করিয়াছি এবং ইহাই 'ক্ষুধিত পাষাণে'র সেই বাড়ি।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫৫ মাঘ-চৈত্র পৃ ১২৫।

পৃ ৩২২—"সাধনা গেছে আপদ গেছে—এই চার বৎসরে আমাদের চার হাজার টাকার বেশি দণ্ড দিতে হয়েছে।" শ্রীশচন্দ্র মজুমদারকে লিখিত পত্র, বিশ্বভারতী পত্রিকা ১৩৭৮ ১ম সংখ্যা পৃ ২।

পৃ ৩২৪—'উর্বশী' কবিতা শিলাইদহের জলপথে নৌকায় রচিত, ১৮৯৫ ডিসেম্বর ৮ লেখা ( ১৩০২ অগ্রহায়ণ তারিখে )। বিশ্বভারতী পত্রিকা।

পৃ ৩২৬—'নদী' ১৩০২ মাঘ। অবনীন্দ্রনাথ 'নদী' বই-এর ছাপা পাতার উপর কতকগুলি ছবি আঁকেন। ছবিগুলি তখন মুদ্রিত হয় নাই। অবনীন্দ্রনাথের দৌহিত্র মোহনলাল গঙ্গোপাধ্যায় অবনীন্দ্রনাথের কাগজপত্রের মধ্যে এই চিত্রিত 'নদী' এক খণ্ড পান। উহা ২১ খানি ছবি সহ শারদীয়া আনন্দবাজার পত্রিকায় ( ১৩৬১ ) প্রকাশিত হইয়াছে।

পৃ ৩২৭—জীবনদেবতা সম্বন্ধে। কবি আলমোড়ায়। F. W. K. Myersএর Human Personality and its survival after death নামে গ্রন্থ খানি পড়িয়া সতীশচন্দ্র রায়কে শান্তিনিকেতনে লিখিতেছেন [ ১৩১০ জ্যৈষ্ঠ ৩ ], "মনস্তত্ত্বের অপরূপ রহস্যের মধ্যে তলাইয়া গেছি। আশ্চর্য এই যে, আমার কাব্যের মধ্যে কবিতার ভাষায় আভাসে ইঙ্গিতে নানাস্থানেই আমি এই সকল কথা বলিয়াছি। আমাদের গোচরাতীত চেতনাকে ও ইন্দ্রিয়াতীত জগৎকে আমি নানাভাবে স্পর্শ করিয়াছি এবং তাহাদের বার্তা নানা ছন্দে দিবার চেষ্টা করিয়াছি। অধিকাংশ সময়েই এই প্রয়াস আমার নিজের ইচ্ছাকৃত নহে—আমার অন্তঃপুরবাসিনী 'কৌতুকময়ী' আমাকে দিয়া কখন কী লিখাইয়া লইয়াছেন তাহা আমাকে তখন জানিতেও দেন নাই।" একখানি চিঠি, বিশ্বভারতী পত্রিকা ১৩৫৪ মাঘ-চৈত্র পৃ ২০৩।

পৃ ৩৩৫—কাব্যগ্রন্থাবলী। শ্রীসত্যপ্রসাদ গঙ্গোপাধ্যায় কর্তৃক প্রকাশিত। আদি ব্রাহ্মসমাজ যন্ত্রে শ্রীকালিদাস চক্রবর্তী দ্বারা মুদ্রিত। ১৫ই আশ্বিন ১৩০৩ পৃ ৪৭৬।

সূচী : কৈশোরক পৃ ১-১৮ [কবির 'পনেরো হইতে আঠারো বৎসর বয়সের মধ্যে রচিত' কবিতার চয়ন]। ভানুসিংহ ঠাকুরের পদাবলী ১৯-২৭ [ ভানুসিংহের অনেকগুলি কবিতা লেখকের ১৫।১৬ বৎসর বয়সের লেখা…কতকগুলি পরবর্তী-

কালের লেখাও আছে ]। বাল্মীকি-প্রতিভা ( গীতি-নাট্য ) ২৮-৩৬। সন্ধ্যাসঙ্গীত ৩৭-৫৬। প্রভাতসঙ্গীত ৫৭-৭৭। ছবি ও গান ৭৮-৯১। প্রকৃতির প্রতিশোধ ৯২-১০৯। কড়ি ও কোমল ১১০-৩৯। মায়ার খেলা ( গীতি-নাট্য ) ১৪০-৫১। মানসী ১৫২-২০০। রাজা ও রাণী ২০১-৪৬। বিসর্জন ২৪৭-৭৯। চিত্রাঙ্গদা ২৮০-৯৫। সোনার তরী ২৯৬-৩৪৭। বিদায় অভিশাপ ৩৪৮-৫২। চিত্রা ৩৫৩-৯০। মালিনী[১] ৩৯১-৪০৬। চৈতালি ৪০৭-২৮। গান ৪২৯-৪৭। ব্রহ্মসঙ্গীত ৪৪৭-৭০। অনুবাদ[২] ৪৭১-৭৬।

এই কাব্যগ্রন্থাবলীতে যেসব গ্রন্থ সন্নিবেশিত হয়, সেগুলি সবই প্রায় সম্পাদিত অর্থাৎ কবি যে কবিতা-গুলিকে ভালো বলিয়া পছন্দ করিয়াছিলেন সেইগুলিই ছাপা হয়। বিসর্জন তো পুনর্লিখিত হয়। অনুবাদ অংশ পৃথক করিয়া দেন। রবীন্দ্রনাথ এ পর্যন্ত সংস্কৃত, পালি, প্রাকৃত, মারাঠি, মৈথিলী ও ইংরেজি হইতে যে সব কবিতা বা গ্রন্থাংশ তর্জমা করিয়াছেন, তাহার একটি পৃথক খণ্ড প্রকাশিত হওয়া বাঞ্ছনীয়। শোনা যাইতেছে এই ধরণের একখানি গ্রন্থ মুদ্রিত হইবে।

কাব্যগ্রন্থাবলীর আকার ছিল একখানি বড়ো টালির মতো। লৌকিকভাবে অনেকে এই সংস্করণকে 'টালি' এডিশন বলিত। এই সংস্করণ তিন প্রকারে প্রকাশিত হয়। একটি সংস্করণ সচিত্র, অপরটি সাধারণ। এ ছাড়া মূল ফোটোগ্রাফ সহ আর-একটি সংস্করণ প্রকাশিত হয় বলিয়া জানা যায়।

পৃ ৩৩৫—রবীন্দ্রনাথ কার্সিয়ঙে ছিলেন। সেখান হইতে ১৩০৩ কার্তিক ৭ তারিখে অঘোরনাথ চট্টোপাধ্যায় সংগৃহীত 'মেয়েলি ব্রত' নামে ক্ষুদ্র গ্রন্থের একটি ভূমিকা লিখিয়া পাঠান। অঘোরনাথ কবির 'সাধনা'য় প্রকাশিত লোকসাহিত্য বিষয়ক প্রবন্ধ পাঠ করিয়া উৎসাহিত হন ও এই সংগ্রহকার্যে ব্রতী হন।

পৃ ৩৪৮—ঢাকায় বেঙ্গল প্রভিন্সিয়াল কন্‌ফারেন্স সম্বন্ধে নিম্নলিখিত সংবাদ শ্রীপ্রদ্যোতকুমার সেনগুপ্ত বিলাতে প্রকাশিত কংগ্রেসী পত্রিকা Indiaর ১৮৯৮ ১জুলাই'র সংখ্যা হইতে সংগ্রহ করিয়া পাঠাইয়াছেন :

"The fourth Provincial conference of Bengal held at Dacca on May 31 and June 1 and 2 appears to have been most successful. The number of people present was about fifteen hundred. About 20 European gentlemen, a dozen Mohammedan gentlemen and a number of Hindus took their seats on the dias. Mr. Kemp, Editor of Bengal Times and an uncompromising opponent of the Congress party is reported to have been lead away by the proceedings and to have made a very good speech on the plague, voting the popular views. The talented Rabindranath, one of the greatest of the living poets of Bengal, sang a national anthem in Bengali. Mr. Guru Parsad Sen welcomed the delegates and the Hon. Kalicharan Banerjee being voted to the chair gave an eloquent and stirring address repeatedly inturrupted by cheers." ( পাটনার সিংহ লাইব্রেরি হইতে সংগৃহীত )।

পৃ ৩৫৪পা-টী ১—শুদ্ধ পাঠ—"রেশমের থান পাঠাইয়াছিলেন।"

পৃ ৩৫৫—'ঐতিহাসিক চিত্র', অক্ষয় কুমার মৈত্রেয় সম্পাদিত পত্রিকা। রবীন্দ্রনাথ ইহার সূচনা লিখিয়া দেন। দ্র রবীন্দ্র-রচনাবলী ৯ম খণ্ড পৃ ৫০৬-১২। এই রচনায় ইতিহাস রচনা সম্বন্ধে যে সকল মন্তব্য করেন, তাহা ভাবী

১ এই দুইটি প্রথম গ্রন্থাকারে মুদ্রিত হইল।

২ কড়ি ও কোমল এবং ছবি ও গানের অন্তর্ভুক্ত অনুবাদগুলি সংগৃহীত।

ইতিহাস-রচয়িতাদের পথনির্দেশে সহায়তা করিতে পারে। দ্র ধূর্জটি প্রসাদ মুখোপাধ্যায়, কবির নির্দেশ, শারদীয়া দেশ ১৩৬২ পৃ ৪১।

পৃ ৩১৬—লরেন্স। "এক পাগলা মেজাজের চালচুলোহীন ইংরেজ শিক্ষক হঠাৎ গেল জুটে। তার পড়াবার কায়দা খুবই ভালো, আরো ভালো এই যে কাজে ফাঁকি দেওয়া তার ধাতে ছিল না। মাঝে মাঝে মদ খাবার দুর্নিবার উত্তেজনায় সে পালিয়ে গেছে কলকাতায়, তার পর মাথা হেট করে ফিরে এসেছে, লজ্জিত অনুতপ্ত চিত্তে। কিন্তু কোনোদিন শিলাইদহে মত্ততায় আত্মবিস্মৃত হয়ে ছাত্রদের কাছে শ্রদ্ধা হারাবার কোনো কারণ ঘটায় নি।" আশ্রম-বিদ্যালয়ের সূচনা, প্রবাসী ১৩৪০ আশ্বিন। দ্র আশ্রমের রূপ ও বিকাশ ১৩৫৮ পৌষ সংস্করণ।

## সংযোজন ও সংশোধন

দ্বিতীয় খণ্ড

পৃ ৭—স্বামী বিবেকানন্দ সম্বন্ধে রবীন্দ্রনাথ। "আধুনিক কালের ভারতবর্ষে বিবেকানন্দই একটি মহৎ বাণী প্রচার করেছিলেন, সেটি কোনো আচারগত নয়। তিনি দেশের সকলকে ডেকে বলেছিলেন তোমাদের সকলের মধ্যে ব্রহ্মের শক্তি,—দরিদ্রের মধ্যে দেবতা তোমাদের সেবা চান। এই কথাটি যুবকদের চিত্তকে সমগ্রভাবে জাগিয়েচে। তাই এই বাণীর ফল দেশের সেবায় আজ বিচিত্রভাবে বিচিত্র ত্যাগে ফলেচে। তাঁর বাণী মানুষকে যখনি সম্মান দিয়েচে তখনি শক্তি দিয়েচে। সেই শক্তির পথ কেবল একঝোঁকা নয়, তা কোনো দৈহিক প্রক্রিয়ার পুনরাবৃত্তির মধ্যে পর্যবসিত নয়, তা মানুষের প্রাণমনকে বিচিত্রভাবে প্রাণবান করেচে। বাংলাদেশের যুবকদের মধ্যে যেসব দুঃসাহসিক অধ্যবসায়ের পরিচয় পাই তার মূলে আছে বিবেকানন্দের সেই বাণী যা মানুষের আত্মাকে ডেকেছে, আঙুলকে নয়।" ৯ এপ্রিল ১৯২৮ সালে ডাঃ নরসীলাল সরকারের কোনো পত্রের উত্তরে অমিয়চন্দ্র চক্রবর্তী যে পত্র দেন, তাহারই অনুক্রমণিকায় কবি স্বয়ং এইটি লেখেন। প্রবাসী ১৩৩৫ জ্যৈষ্ঠ পৃ ২৮৫-৮৬।

রোঁমা রোলার সহিত কবির সাক্ষাতের সময় কবি স্বামীজি সম্বন্ধে বলিয়াছিলেন:

Tagore : I have never been able to love the God of the Old Testament. He is the Lord with the rod.

Rolland : But even in the New Testament the same motive occurs. Jesus is the Lamb and the Lord sacrificed for the sake of humanity. The emphasis is wrongly placed and the attitude is not spiritual in the large sense.. Do you think that Vivekananda in India tried to check the abuses in this line ?

Tagore : So far as I can make out, Vivekananda's idea was that we must accept the facts of life···We must rise higher in our spiritual experience in the domain where neither good nor evil exists. It was because Vivekananda tried to go beyond good and evil that he could tolerate many religious habits and customs which have nothing spiritual about them. My attitude toward truth is different. Truth cannot afford

to be tolerant where it faces positive evil, it is like sunlight which makes the existence of evil germs impossible. As a matter of fact, today Indian religious life suffers from the lack of a wholesome spirit of intolerance which is characteristic of creative religion. Even a vogue of atheism may do good to India to-day, for I know that my country will never accept atheism as her permanent faith. It will sweep away all obnoxious undergrowths and the tall trees will remain intact. At the present moment even a gift of negation from the West, will be of value to a large section of Indian people. —*Rolland and Tagore*, p 100.

পৃ ১৬—সঞ্জীবচন্দ্র বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠ নহেন,—মেজদাদা। ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এই বিষয়ে লেখকের দৃষ্টি আকর্ষণ করেন।

পৃ ১৭—চন্দ্রনাথ বসুর সহায়তায় শ্রীশচন্দ্র ১২৯০ সালে বঙ্গদর্শনের মাত্র চারটি সংখ্যা ( কার্তিক-মাঘ ) প্রকাশ করিয়াছিলেন। "সেই বৎসরেই তিনি সাব্‌-ডেপুটি ম্যাজিস্ট্রেটের পদ পাইয়া বিহারে চলিয়া যান" বলিয়াই যে "পত্রিকা চালাইতে পারিলেন না"—একথা ঠিক নহে। অগ্রহায়ণ-পৌষ সংখ্যায় চন্দ্রনাথ বসুর 'পশুপতি সম্বাদ' স্থান পাওয়ায় বঙ্কিমচন্দ্র ক্ষুব্ধ হইয়াছিলেন। এই কারণে তিনি মাঘ সংখ্যার পর বঙ্গদর্শনের আর কোনো সংখ্যা প্রকাশ করিতে দেন নাই। ইহার প্রায় দুই বৎসর পরে ১২৯২ সাল বা ইং ১৮৮৫ সনের শরৎকালে শ্রীশচন্দ্র সাবডেপুটি রূপে প্রথমে নদীয়ায় পরে বিহারে প্রেরিত হন। এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের ছিন্নপত্রের ২য় সংখ্যক পত্র দ্রষ্টব্য।—ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, লেখকের নিকট পত্র ১০-৭-৫১।

পৃ ১৭—গল্পগুচ্ছ। ১৯০১ সালে মজুমদার লাইব্রেরি হইতে ২ খণ্ডে প্রকাশিত গল্পগুচ্ছে ৫৩টি, ১৯০৮-০৯ সালে ইণ্ডিয়ান পাবলিশিং হাউস হইতে ৫ খণ্ডে প্রকাশিত গল্পগুচ্ছে ৫৭টি, বিশ্বভারতী হইতে ৩ খণ্ডে প্রকাশিত গল্পগুচ্ছে ৮৪টি গল্প ছিল। অতঃপর 'তিন সঙ্গী'র ৩ টি গল্প, এবং গ্রন্থ মধ্যে সন্নিবেশিত হয় নাই অথচ সাময়িক পত্রিকাতে আছে সেরূপ গল্প মৃত্যুর পূর্বে মুদ্রিত 'বদনাম' (প্রবাসী), মৃত্যুর পর 'প্রগতি সংহার ( আনন্দবাজার পত্রিকা ) 'শেষ কথা' ( বিশ্বভারতী পত্রিকা ) বাহির হয়। দ্রষ্টব্য প্রমথনাথ বিশীর 'রবীন্দ্রনাথের ছোটগল্প' গ্রন্থের অন্তর্গত পুলিনবিহারী সেন-কর্তৃক সংকলিত 'তথ্যপঞ্জী'। শান্তিনিকেতন হইতে প্রকাশিত 'ঋতুপত্র' নামক দ্বিমাসিক পত্রিকায় ( ১৩৬২, ২য় সংখ্যা ) রবীন্দ্রনাথের 'মুসলমানীর গল্প' নামে একটি গল্প প্রকাশিত হইয়াছে। দ্র দেশ ১৩৬২ ভাদ্র ৩১; 'নির্বাণ' গ্রন্থ।

পৃ ১৯—ঐতিহাসিক গিজো ( Guizot )-র সভ্যতার ইতিহাস ( *Historie de la civilisation en Europe* 1828 ) এই সময়ে সুপ্রসিদ্ধ ছিল; উহার ইংরেজি তর্জমা হইয়াছিল। ১৩১৮ সালে স্বর্গীয় অধ্যাপক বিনয়কুমার সরকার পাশ্চাত্য সাহিত্য হইতে বঙ্গভাষায় গ্রন্থাদি সংকলন ও অনুবাদ করিবার জন্য ধনভাণ্ডার স্থাপন করেন। রিপন কলেজের অধ্যক্ষ রবীন্দ্রনারায়ণ ঘোষ এই ধনভাণ্ডারের শর্তানুযায়ী গিজো প্রণীত য়ুরোপীয় সভ্যতার ইতিহাস বাংলায় অনুবাদ করেন। উহা বঙ্গীয় সাহিত্য পরিষৎ হইতে প্রকাশিত হয় ১৩৩৩ সালে। ইংরেজি তর্জমা বিশ্বভারতী গ্রন্থাগারে আছে এবং কবি আমাদের এই বই পড়িবার জন্য উৎসাহিত করেন মনে আছে।

পৃ ২৭—বলেন্দ্রনাথ ঠাকুরের 'ব্রহ্মবিদ্যালয়' পরিকল্পনা। ১৩০৪ সালে পরিকল্পিত ব্রহ্মবিদ্যালয়ের তিনি যে নিয়মাবলীর খসড়া করেন তাহা হইতে উদ্ধৃত হইল: [ বলেন্দ্রনাথের হাতে লেখা পাণ্ডুলিপি হইতে গৃহীত ]

১। শান্তিনিকেতন ব্রহ্মবিদ্যালয়ে প্রবেশিকা পরীক্ষার উপযোগী করিয়া অধ্যাপন করা হইবে।

২। বিদ্যালয় ছয় শ্রেণীতে বিভক্ত হইবে।

৩। আপাততঃ দশজন ছাত্র বিনাব্যয়ে বিদ্যালয়ে থাকিয়া আহার ও শিক্ষালাভ করিতে পারিবেন।

৪। আহার্যের ব্যয়স্বরূপ মাসিক ১০৲ দিলে আরও ২০ জন ছাত্রকে বিদ্যালয়ে লওয়া যাইতে পারিবে।

৫। শান্তিনিকেতন আশ্রমের ট্রস্টীগণ ব্যতীত আরও চারজন সভ্যকে লইয়া বিদ্যালয়ের অধ্যক্ষ সমিতি গঠিত হইবে। প্রথম অধ্যক্ষ নির্বাচনে আশ্রমের ট্রস্টীগণের কর্তৃত্ব থাকিবে। তৎপরে কোনো অধ্যক্ষ অবসর গ্রহণ করিলে অবশিষ্ট অধ্যক্ষেরা মিলিয়া অধ্যক্ষ নির্বাচন করিয়া লইবেন।

৬। অধ্যক্ষ সমিতি ব্রাহ্মধর্মানুমোদিত শিক্ষাপ্রণালী এবং শান্তিনিকেতন আশ্রমের নিয়মাবলী সম্পূর্ণরূপে রক্ষা করিয়া বিদ্যালয়ের কার্য পরিচালনা করিবেন।

৭। শান্তিনিকেতন আশ্রমের ট্রস্টীগণের মধ্যে একজন এই বিদ্যালয়ের সম্পাদক হইবেন। সম্পাদক অধ্যক্ষ সভার অনুমতি লইয়া বিদ্যালয়ের কার্য পরিদর্শন হিসাব পরীক্ষা শিক্ষক ও কর্মচারী নিয়োগ ও পরিবর্তন ছাত্র নির্বাচন পুস্তক শিক্ষাপদ্ধতি নির্ধারণ করিবেন।

৮। বিদ্যালয়ের অন্যান্য পাঠ্যগ্রন্থের সঙ্গে তৃতীয় বার্ষিক শ্রেণীতে পদ্যে ব্রাহ্মধর্ম এবং চতুর্থ বার্ষিক হইতে প্রবেশিকা পর্যন্ত ব্রাহ্মধর্ম ও ব্যাখ্যান অধ্যাপন হইবে।

৯। ৩য় বার্ষিক শ্রেণী হইতে এণ্ট্রান্স পর্যন্ত সমুদয় ছাত্র অধ্যাপকগণ সহ আশ্রমের প্রতি সায়ং উপাসনায় যোগ দিবে। এবং নিম্ন শ্রেণীর বালকগণকে লইয়া অধ্যাপকগণ স্বতন্ত্র নির্দিষ্ট উপাসনা করিবেন।…

১২। সকল ছাত্রকেই বিদ্যালয়ভবনে বাস করিতে হইবে। এবং শিক্ষকগণ তাহাদিগকে লইয়া নিরূপিত সময়ে একত্র আহারাদি করিবেন। এবং যথাসম্ভব ছাত্রগণের সহিত ক্রীড়াকৌতুকেও যোগ দিবেন।

১৩। ছুটির সময় ব্যতীত মাসে ৩ দিন ছাত্রগণ অভিভাবকের সম্মতি থাকিলে অধ্যাপকের অনুমতি লইয়া বাটী যাইতে পারিবে।

১৪। অভিভাবকগণ প্রতি রবিবারে গিয়া বালকদিগকে দেখিয়া আসিতে পারিবেন।

পৃ ২৭—শান্তিনিকেতন সম্বন্ধে কয়েকটি তারিখ :

১২৬৫ আশ্বিন ২৮ ( ১৮৫৮ অক্টোবর ১৩) অজয়সেতু নির্মিত। অজয় হইতে সাঁইথিয়া রেলপথ ১৮৫৯ সেপ্টেম্বর ৩।

১২৬৯ ফাল্গুন ১৮ ( ১৮৬৩ মার্চ ১ ) বোলপুরের নিকট বিশবিঘা জমি পাঁচ টাকা খাজনায় মৌরসীপাট্টায় গৃহীত।

১২৯৪ ফাল্গুন ২৬ ( ১৮৮৮ মার্চ ৮ ) মহর্ষিকৃত শান্তিনিকেতন সম্বন্ধীয় ট্রাস্টডীড্ সম্পন্ন। ত-বো-প ১৮১০ শক। ( ১২৯৫ ) বৈশাখ। ট্রাস্টডীড্।—দ্র ব্রহ্মবিদ্যালয়, অজিতকুমার চক্রবর্তী, বিশ্বভারতী সং ১৩৫৮।

১২৯৫ কার্তিক ৪ ( ১৮৮৮ অক্টোবর ১৯ ) শান্তিনিকেতন আশ্রম প্রতিষ্ঠা। শান্তিনিকেতন-স্মৃতি পৃ ৫৭-৬০।

১২৯৮ পৌষ ৭ ( ১৮৯১ ডিসেম্বর ২১ ) শান্তিনিকেতন মন্দির প্রতিষ্ঠা।

১৩০৮ পৌষ ৭ ( ১৯০১ ডিসেম্বর ২২ ) শান্তিনিকেতন ব্রহ্মচর্যাশ্রমের উদ্বোধন।

১৩২৮ পৌষ ৮ ( ১৯২১ ডিসেম্বর ২২ ) বিশ্বভারতী প্রতিষ্ঠানের উদ্বোধন।

১৩২৯ জ্যৈষ্ঠ ২ ( ১৯২২ মে ১৬ ) বিশ্বভারতীর নূতন সংবিধান ( Constitution ) ১৮৬৬ সালের ২১ নং অ্যাক্ট অনুসারে রেজিস্ট্রি করা হয়।

১৩৫৮ বৈশাখ ২৫ ( ১৯৫১ মে ৯ ) ভারতীয় পার্লামেণ্ট বা লোকসভায় বিশ্বভারতী অ্যাক্ট ( নং ২৯, ১৯৫১ সাল ) পাশ হয়। ১৯৫১ মে ১৪ হইতে এই অ্যাক্ট কার্যকরী হয়।

পৃ ২৮ ও ১৮৫—'ব্রহ্মোপনিষদ' নামক ভাষণ 'শান্তিনিকেতন নবম সাম্বৎসরিক ব্রহ্মোৎসব উপলক্ষ্যে, শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর কর্তৃক পঠিত।' ১৩০৬ পৌষ ৭ ( ১৮৯৯ ডিসেম্বর )। ইহাই কবির প্রথম ধর্মদেশনা।

'ব্রহ্মমন্ত্র।' দশম সাম্বৎসরিক ১৩০৭ পৌষ [ ১৯০০ ডিসেম্বর ] ব্রহ্মোৎসব উপলক্ষে শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর কর্তৃক পঠিত দ্বিতীয় দেশনা।

ব্রহ্মচর্যাশ্রম প্রতিষ্ঠা দিবসের উপদেশ [ বিদ্যালয়ের ব্রহ্মচারীদের উদ্দেশ্যে ] ১৩০৮ পৌষ [ ১৯০১ ডিসেম্বর ২২ ] দ্র শান্তিনিকেতন ব্রহ্মচর্যাশ্রম ১৩৫৮। তত্ত্ববোধিনী পত্রিকা ১৮২৩ শক মাঘ সংখ্যায় 'শান্তিনিকেতনে একাদশ সাম্বৎসরিক উৎসব' বিবরণের অন্তর্গত।

পৃ ২৯—১৩০৮ অগ্রহায়ণ মাসের কোনো-এক তারিখে শান্তিনিকেতনে ব্রহ্মবিদ্যালয় আরম্ভ হইয়াছিল। বিদ্যালয়ের ছুটির দিন বুধবার,—রবিবার নহে। বুধবার কেন ছুটির দিন, এই প্রশ্ন অনেকেরই মনে উদিত হয়। মহর্ষি দেবেন্দ্রনাথ 'ব্রাহ্মসমাজের পঞ্চবিংশতি বৎসরের পরীক্ষিত বৃত্তান্ত' ( প্রথম প্রকাশ ১৭৮৬ শক ২৬ বৈশাখ শনিবার। ১২৭১ বঙ্গাব্দ। ১৮৬৪ মে ৭। পুনর্মুদ্রণ ১১ মাঘ ১৩৬০ ) বক্তৃতায় বলেন, "প্রথমে যখন সমাজ স্থাপিত হয়, তখন শনিবারে সমাজ হইত। রবিবারে সকলের অবকাশ ছিল, শনিবার রাত্রিতে অধিক কাল পর্য্যন্ত উপাসনা হইলেও কাহারো অসুবিধা হইবার সম্ভাবনা ছিল না। কিন্তু রামমোহন রায়ের যাঁহারা সহযোগী তাঁহাদের পক্ষে আমোদের দিন শনিবার, সুতরাং সে দিন সমাজে আসিতে তাঁহারা অতিশয় অসন্তুষ্ট হইতেন; এই জন্য বুধবার সমাজের দিন স্থির হইল। আমরা যখন [ ব্রাহ্ম ] সমাজে আসি, তখন বুধবারেই সমাজ [ উপাসনা ] হইত। ক্রমে এই বারই পবিত্র হইয়াছে।" ( পুনর্মুদ্রণ পৃ ১৭ ) আদি ব্রাহ্ম সমাজের এই রীতি অনুসারে শান্তিনিকেতনের মন্দিরে বুধবারেই উপাসনা হইয়া আসিতেছে। রবীন্দ্রনাথের অসংখ্য ভাষণ শান্তিনিকেতনে ঐ বারটিতে প্রদত্ত। শান্তিনিকেতনে ব্রহ্মচর্যাশ্রম থাকা কালে 'বুধবার' নামে একখানি সাপ্তাহিক পত্র বিভূতিভূষণ গুপ্তের সম্পাদনায় প্রকাশিত হইত ( ১৩২৯ )।

পৃ ২৯—ব্রহ্মবান্ধব উপাধ্যায়। "এমন সময়ে ব্রহ্মবান্ধব উপাধ্যায়ের সঙ্গে আমার পরিচয় ক্রমশ ঘনিষ্ঠ হয়ে উঠল। আমার নৈবেদ্যের কবিতাগুলি প্রকাশ হচ্ছিল তার কিছুকাল পূর্বে। এই কবিতাগুলি তাঁর অত্যন্ত প্রিয় ছিল। তাঁর সম্পাদিত Twentieth Century পত্রিকায় এই রচনাগুলির যে প্রশংসা তিনি ব্যক্ত করেছিলেন সেকালে সেরকম উদার প্রশংসা আমি আর কোথাও পাই নি।"—আশ্রমের রূপ ও বিকাশ।

পৃ ৩০—মজঃফরপুর হইতে শান্তিনিকেতনে কয়েকদিন থাকিয়া কবি কলিকাতায় ফিরিয়া যান। সেখানে 'বঙ্গীয় সাহিত্য পরিষদ' প্রতিষ্ঠার আয়োজন চলিতেছে। রবীন্দ্রনাথ আরম্ভ হইতেই ইহার সহিত যুক্ত ছিলেন। 'বঙ্গীয় সাহিত্য পরিষদ' এই নাম হয় উমেশচন্দ্র বটব্যালের প্রস্তাবে; পূর্বে এই সভার নাম ছিল 'বেঙ্গল একাডেমি অব্ লিটারেচার' ( ১৮৯৩ জুলাই ২৩ [ ১৩০০ শ্রাবণ ৮ ] তারিখে প্রতিষ্ঠিত )। ১৩০১ সালের ১৭ বৈশাখ বঙ্গীয় সাহিত্য পরিষদ নাম গৃহীত হয়। এই দিনের অধিবেশনকেই পরিষদের প্রথম অধিবেশন বলা হয়। ইহার আট বৎসর পর পরিষদের নিজস্ব গৃহের জন্য কাশিমবাজারের মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দীর নিকট হইতে হালসিবাগানে কিছু জমি দানরূপে পাওয়া যায়। ১৯০১ অগস্ট ২০, বাংলা ১৩০৮ সালের ৪ভাদ্র তারিখে মণীন্দ্রচন্দ্র নন্দী যে দানপত্র সম্পাদন করেন, তাহাতে পরিষদের পক্ষ হইতে গ্রহীতা বা ট্রাস্টিদের মধ্যে রবীন্দ্রনাথের নামই ছিল প্রথম; অন্য ট্রাস্টি ছিলেন ময়মনসিংহ-সন্তোষের জমিদার প্রমথনাথ রায় চৌধুরী, দীঘাপতিয়ার কুমার শরৎকুমার রায়, টাকির রায় যতীন্দ্রনাথ চৌধুরী ও আটর্নি হীরেন্দ্রনাথ দত্ত।

ইহারও সাত বৎসর পর পরিষদের গৃহ নির্মিত হয়। উদ্বোধনদিনে রবীন্দ্রনাথ বক্তৃতা করেন ১৩১৫ অগ্রহায়ণ ২১ ( দ্র র-জী ২য় খণ্ড পৃ ২৮৪ )। রবীন্দ্রনাথের ভাষণ, পরিষৎ-পরিচয়—বঙ্গীয় সাহিত্যপরিষদ গ্রন্থমালা পৃ ২৮-২৯।

পৃ ৪১—কলিকাতায় কবিপত্নী মৃণালিনী দেবী তখন মৃত্যুশয্যায়—মৃত্যুর দশদিন পূর্বে কবি একখানি পত্রে 'বিদ্যালয়ের উদ্দেশ্য ও কার্যপ্রণালী সম্বন্ধে বিস্তারিত করিয়া' কুঞ্জলাল ঘোষকে লিখিয়া পাঠাইয়াছিলেন। ২৭ কার্তিক ১৩০৯ ( ১৯০২ নভেম্বর ১৩ ) অর্থাৎ ব্রহ্মচর্যাশ্রম প্রতিষ্ঠার ঠিক এক বৎসর পরে এইটি লিখিত হয়। দ্র বিশ্বভারতী

পত্রিকা ১৩১৮ বৈশাখ-আষাঢ় পৃ ২০৭-১৬। শান্তিনিকেতন বিদ্যালয়ের পঞ্চাশবর্ষপূর্তি উপলক্ষে প্রকাশিত (৭ পৌষ ১৩১৮) 'শান্তিনিকেতন ব্রহ্মচর্যাশ্রম' গ্রন্থভুক্ত। এই প্রসঙ্গে ক্ষিতিমোহন সেন লিখিয়াছেন যে ১৯০৮ সালে তিনি যখন আশ্রমের কার্যে যোগ দেন, সেই সময়ে কবি তাঁহাকে এই পত্রখানি দেন। পঞ্চাশ বৎসর এই দলীলখানি অপ্রকাশিত ছিল।

বিংশ শতকের গোড়ায় ইংরেজ তথা পশ্চিমের সকল প্রকার প্রতিষ্ঠানের বিরুদ্ধে প্রতিক্রিয়ার সূত্রপাত হয়। কী বিবেকানন্দ, কী রবীন্দ্রনাথ—সকলেই অতীত ভারতের গৌরব গানে বিভোর ছিলেন। বলা বাহুল্য ইঁহারাই ভবিষৎ বাংলাকে গড়িয়াছেন। রবীন্দ্রনাথ অতীত যুগের তপোবনের যে স্বপ্ন দেখিতেছেন, তাহা যে কেবল শিক্ষার দিক হইতে বরণীয় তাহা নহে, তাহা তাঁহার মতে, স্বদেশের দান বলিয়াই গ্রহণীয়। ব্রহ্মচর্যাশ্রমের ছাত্রদের জন্য যে নির্দেশ তিনি লিখিয়া পাঠান (১৩০৯ কার্তিক ২৭) তাহার একস্থলে স্বাদেশিকতা সম্বন্ধে যাহা বলিয়াছেন তাহা এক হিসাবে কিছুদিন পূর্বে রচিত 'নৈবেদ্য'রই প্রতিধ্বনি। তিনি ঐ পত্রে লিখিতেছেন—"ব্রহ্মবিদ্যালয়ের ছাত্রগণকে স্বদেশের প্রতি বিশেষরূপে ভক্তিশ্রদ্ধাবান্ করিতে চাই।...স্বদেশও দেবতা। স্বদেশকে লঘুচিত্ত অবজ্ঞা, উপহাস, ঘৃণা—এমনকি অন্যান্য দেশের তুলনায় ছাত্ররা যাহাতে খর্ব করিতে না শেখে সে দিকে বিশেষ দৃষ্টি রাখিতে চাই। আমাদের স্বদেশীয় প্রকৃতির বিরুদ্ধে চলিয়া আমরা কখনও সার্থকতা-লাভ করিতে পারিব না। আমাদের দেশের যে বিশেষ মহত্ব ছিল সেই মহত্বের মধ্যে নিজের প্রকৃতিকে পূর্ণতা দান করিতে পারিলেই আমরা যথার্থভাবে বিশ্বজনীনতার মধ্যে উত্তীর্ণ হইতে পারিব—নিজেকে ধ্বংস করিয়া অন্যের সহিত মিলাইয়া দিয়া কিছুই হইতে পারিব না—অতএব, বরঞ্চ অতিরিক্তমাত্রায় স্বদেশাচারের অনুগত হওয়া ভালো তথাপি মুগ্ধভাবে বিদেশীর অনুকরণ করিয়া নিজেকে কৃতার্থ মনে করা কিছু নহে।" রবীন্দ্রনাথের জীবনে এক সময়ে কিছুকালের জন্য এই 'অতিরিক্ত মাত্রায় স্বদেশাচার' দেখা দিয়াছিল; তবে, রবীন্দ্রনাথের স্বদেশপ্রেম ও বিশ্বপ্রেম পরস্পর বিরুদ্ধ নহে।

পৃ ৪৬ পা-টী ১—'মাভৈঃ' প্রবন্ধ প্রকাশের তারিখ ১৩০৯ কার্তিক। ১৩০৮ নহে।

পৃ ৫০ পা-টী—বঙ্গদর্শন ১৩০৮ পৌষ পৃ ৪২৩-২৪।

পৃ ৫৫—"সেই সময়ে মোহিতচন্দ্রের সহিত তাঁহার পরিচয় হয়।" মোহিতচন্দ্র সেন নববিধান সমাজভুক্ত ব্রাহ্ম ছিলেন। বিনয়েন্দ্রনাথ সেন ইঁহার বন্ধু ও একই সমাজভুক্ত। কবির সহিত বিনয়েন্দ্রনাথের পরিচয় হয় মোহিতচন্দ্র মারফত। "তিনি আমাকে আপনাদের সকলের দিকেই আকর্ষণ করিয়া লইয়াছেন।" বিনয়েন্দ্রনাথের Intellectual Ideal নামে বইখানি কবি সযত্নে পড়েন ও এক পত্রে উচ্ছ্বসিত প্রশংসা করেন। কবি লিখিতেছেন, "আপনাদিগকে আমার প্রয়োজন আছে।...মাঝে মাঝে দয়া করিয়া আপনারা আমার নিকটে আসিবেন এবং আমার সঙ্গে কথা কহিবেন। অত্যন্ত লুব্ধ ক্ষুধিতের মতো আপনদিগকে চাহিতেছি—আপনাদের দ্বারা আমার এই শান্তিনিকেতনের নিভৃত উদার প্রান্তরকে সজীব ও শান্তিনিকেতনের উন্মুক্ত-অনাময় সমীরণের মধ্যে রসহিল্লোল সমীরিত করিতে ইচ্ছা করি। নব্যভারতে তপোবন আপনারা রচনা করিবেন...।" ১২ ফাল্গুন ১৩০৮। শান্তিনিকেতন। বোলপুর।—বিশ্বভারতী পত্রিকা ১৩৫৮ কার্তিক-পৌষ পৃ ৫৯-৬০।

পৃ ৯৪—অজিতকুমার চক্রবর্তী। ১৩১৭ বৈশাখ ১৫ তারিখে রবীন্দ্রনাথ ডক্টর প্রসন্নকুমার রায় (P. K. Roy)কে অজিতকুমার সম্বন্ধে পত্র দেন: "অজিত বি. এ. পরীক্ষায় উত্তীর্ণ। ইহার দর্শন বিষয়ক প্রশ্নোত্তরে পরীক্ষকগণ বিশেষভাবে বিস্ময়বোধ করিয়াছিলেন। সেবার মোহিতবাবু চরিত্রনীতি সম্বন্ধে পরীক্ষাকর্তা ছিলেন, তিনি অজিতের কাগজ দেখিয়া অত্যন্ত আনন্দিত হইয়াছিলেন এবং ইহাকে বোলপুর বিদ্যালয়ের কাজে নিযুক্ত করিবার

জন্য আগ্রহের সহিত অনুরোধ করিয়াছিলেন। তাঁহার অনুরোধবশতই আমি অজিতকে আমার বিভালয়ে গ্রহণ করি।" কবিপ্রণাম পৃ ১০৫।

পৃ ১০০—এই সময়ে (১৩১২ মাঘ) ব্রহ্মচর্যাশ্রমে কাশী হইতে বিধুশেখর শাস্ত্রী নামে এক যুবক অধ্যাপক নিযুক্ত হইয়া আসেন। বিধুশেখরের বয়স তখন ২৬ বৎসর। বিধুশেখর সংস্কৃতজ্ঞ পণ্ডিত; রবীন্দ্রনাথের ইচ্ছায় তিনি পালি ভাষা শিক্ষা ও বৌদ্ধ দর্শন অধ্যয়ন করেন। ১৩১৫ সালে তাঁহার অনুদিত 'মিলিন্দ-পঞ্‌হো' বঙ্গীয় সাহিত্য পরিষদ হইতে প্রকাশিত হইল। বিধুশেখর বৈদিক সাহিত্য অধ্যয়ন করিয়া মাধ্যন্দিন শতপথ ব্রাহ্মণ অনুবাদ করিলে উহাও সাহিত্য পরিষদ হইতে প্রকাশিত হয় (১৩১৬, ১৩১৮)। বলা বাহুল্য বিধুশেখরের প্রয়োজনীয় গ্রন্থাদি ও অবসরের ব্যবস্থা রবীন্দ্রনাথ করিয়া দেন। অধ্যাপনের সহিত অধ্যয়ন ও গবেষণাদি করা বিষয়ে কবির যে কী উৎসাহ ছিল, তাহা সমসাময়িক কর্মীরা জানেন। গবেষণাকে বিত্তায়তনের কার্য বলিয়া মনে করা হইত, তাহা গবেষকের ব্যক্তিগত কার্য ছিল না; এই শ্রেণীর কার্যের জন্য কেহ নিন্দাভাগী হইতেন না।

পৃ ১১৯— চারুচন্দ্র বসুর 'ধম্মপদ' গ্রন্থের রবীন্দ্রনাথকৃত সমালোচনা বঙ্গদর্শনে ১৩১২ জ্যৈষ্ঠে বাহির হয়। রবীন্দ্রনাথ বহিখানি পাইয়া পালি মূলের পাশাপাশি চারিটি বর্গের বাংলা পত্তে অনুবাদ করিয়াছিলেন। বইখানি কবির কাছ হইতে তৎকালীন শিক্ষক সুবোধচন্দ্র মজুমদার পাইয়াছিলেন। সুবোধচন্দ্রের পুত্র ব্রহ্মচর্যাশ্রমের প্রাক্তন ছাত্র জয়পুর-নিবাসী সমীরচন্দ্র মজুমদার উক্ত পাণ্ডুলিপি বিশ্বভারতী রবীন্দ্রসদনে দান করিয়াছেন।—বিশ্বভারতী পত্রিকা ১৩৫৫ শ্রাবণ-আশ্বিন পৃ ১০।

পৃ ১৪১—খেয়া। খেয়ার কবিতাগুলি ১৩১২ আষাঢ় হইতে ১৩১৩ আষাঢ়ের মধ্যে লিখিত (পৃ ১২১, ১৪১, ১৪৩); ভুলক্রমে শেষটিকে জ্যৈষ্ঠ বলা হইয়াছে। খেয়ার 'লীলা' কবিতা ২০ পৌষ ১৩১২ লিখিত; ১৫ই পৌষ নহে (পৃ ১৩৫)।

পৃ ১৪১—'পল্লী সমিতি', এসম্বন্ধে রবীন্দ্রনাথ যে খসড়া প্রস্তুত করিয়াছিলেন, তাহা শ্রীহেমেন্দ্রপ্রসাদ ঘোষ লিখিত 'কংগ্রেস' গ্রন্থে আছে। তাহা হইতে নিম্নে উদ্ধৃত করা গেল (দেশ ১৩৫৬, শ্রাবণ ২১):

পল্লীসমাজ

প্রতি জেলার প্রধান প্রধান গ্রাম, পল্লী বা পল্লীসমষ্টি লইয়া এক বা ততোধিক পল্লীসমাজ স্থাপন করিতে হইবে। শহর, গ্রাম কি পল্লীনিবাসী সকলেই স্ব স্ব পল্লী-সমাজভুক্ত হইবেন। গ্রাম কি পল্লীবাসীর অভিপ্রায়মত অন্যূন পাঁচজনের উপর প্রতি পল্লী-সমাজের কার্যনির্বাহের ভার থাকিবে। তাঁহারা পল্লীবাসীদিগের মতামত ও সহায়তা লইয়া পল্লী-সমাজের কার্য করিবেন। পল্লী-সমাজের প্রধান প্রধান উদ্দেশ্যগুলি নিম্নে বিবৃত হইল। প্রতি পল্লীর সমাজসাধ্য-মতে এই উদ্দেশ্যগুলি কার্যে পরিণত করিতে যত্নবান হইবেন।

উদ্দেশ্য

১। বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে সাম্য সদ্ভাব ও সংবর্ধন এবং দেশের ও সমাজের অহিতকর বিষয়গুলি নির্ধারণ করিয়া তাহার প্রতীকারের চেষ্টা।

২। সর্বপ্রকার গ্রাম্য বিবাদ বিসম্বাদ সালিশের দ্বারা মীমাংসা।

৩। স্বদেশ-শিল্পজাত দ্রব্য প্রচলন এবং তাহা সুলভ ও সহজপ্রাপ্য করিবার জন্য ব্যবস্থা এবং সাধারণ ও স্থানীয় শিল্প-উন্নতির চেষ্টা।

৪। উপযুক্ত শিক্ষক নির্বাচন করিয়া পল্লী-সমাজের অধীনে বিদ্যালয় ও আবশ্যকমত নৈশ-বিদ্যালয় স্থাপন করিয়া বালক-বালিকা সাধারণের সুশিক্ষার ব্যবস্থা।

৫। বিজ্ঞান, ইতিহাস বা মহাপুরুষদিগের জীবনী ব্যাখ্যা করিয়া সাধারণকে শিক্ষা প্রদান ও সর্বধর্মের সারনীতি সংগ্রহ করিয়া সাধারণের মধ্যে প্রচার ও সর্বতোভাবে সাধারণের মধ্যে সুনীতি, ধর্মভাব, একতা, স্বদেশানুরাগ বৃদ্ধি করিবার চেষ্টা।

৬। প্রতি পল্লীতে একটি করিয়া চিকিৎসক ও ঔষধালয় স্থাপন করা এবং অপারগ, অনাথ ও অসহায় ব্যক্তি-দিগের নিমিত্ত ঔষধ, পথ্য, সেবা ও সৎকারের ব্যবস্থা করা।

৭। পানীয় জল, নদী, নালা, পথ, ঘাট, সৎকার-স্থান, ব্যায়ামশালা ও ক্রীড়াক্ষেত্র প্রভৃতির ব্যবস্থা করিয়া স্বাস্থ্যের উন্নতির চেষ্টা।

৮। আদর্শ কৃষিক্ষেত্র বা খামার স্থাপন ও তথায় যুবক বা অন্য পল্লীবাসীদিগকে কৃষিকার্যে বা গোমহিষাদির পাল দ্বারা জীবিকা উপার্জনোপযোগী শিক্ষা প্রদান ও কৃষিকার্যের উন্নতি সাধনের চেষ্টা।

৯। দুর্ভিক্ষ নিবারণার্থে ধর্মগোলা স্থাপন।

১০। গৃহস্থ স্ত্রীলোকেরা যাহাতে আপন আপন সংসারের আয় বৃদ্ধি করিতে পারেন এবং অসহায় হইলে সংসারের ভার গ্রহণ করিতে পারেন, তদনুরূপ শিল্পাদি শিক্ষা দেওয়া ও তদুপযোগী উপকরণ সংগ্রহ করা।

১১। সুরা-পান বা অনুরূপ মাদকদ্রব্য ব্যবহার করিতে লোককে নিবৃত্ত করা।

১২। মিলন-মন্দির ক্লাব স্থাপন ও তথায় সমবেত হইয়া পল্লীর ও স্বদেশের হিতার্থে সমস্ত বিষয়ের আলোচনা।

১৩। পল্লীর তত্ত্ব সংগ্রহ: অর্থাৎ জনসংখ্যা, স্ত্রী, পুরুষ, বালক-বালিকার সংখ্যা, বিভিন্ন জাতির সংখ্যা, জন্ম-মৃত্যুর সংখ্যা, অধিবাসীগণের স্থানত্যাগ ও নূতন বসতি। বিভিন্ন ফসলের অবস্থা, কৃষির ও বিভিন্ন ব্যবসায় উন্নতি, অবনতি বিদ্যালয়, পাঠশালা ও ছাত্র ও ছাত্রীসংখ্যা, ম্যালেরিয়া (জ্বর), ওলাউঠা, বসন্ত ও অন্যান্য মহামারীতে আক্রান্ত রোগীর ও ঐসব রোগে মৃত্যুর সংখ্যা ও পল্লীপুরাবৃত্ত ও বর্তমান উন্নতি ও অবনতির বিবরণ ও কারণ ধারাবাহিকরূপে লিপিবদ্ধ করিয়া রাখা।

১৪। জেলায় জেলায়, পল্লীতে পল্লীতে, গ্রামে গ্রামে পরস্পরের মধ্যে সদ্ভাব সংস্থাপন ও ঐক্য-সংবর্ধন।

১৫। জেলা সমিতি, প্রাদেশিক সমিতি ও জাতীয় মহাসমিতির উদ্দেশ্যে [ কন্‌গ্রেস ] ও কার্যের সহায়তা করা।

### অর্থের ব্যবস্থা

পল্লী-সমাজের কার্য স্বেচ্ছাদান ও ঈশ্বর-বৃত্তি দ্বারা চলিবে। যাঁহাদের বিবাদ-বিসংবাদ সালিশিতে মেটান হইবে তাঁহারা নিশ্চয়ই স্বেচ্ছাপূর্বক সমাজের মঙ্গলার্থ কিছু অর্থ সাহায্য করিবেন। বিবাহাদি শুভকার্যেও সকলেই স্বেচ্ছাপূর্বক এইরূপ বৃত্তি দিবেন। পল্লীবাসীমাত্রেই সপ্তাহে সপ্তাহে বা মাসে মাসে কিছু কিছু করিয়া সমাজের কার্যনির্বাহের জন্য যথাসাধ্য দান করিবেন। পল্লী-সমাজের অন্তর্গত সমস্ত হাট-বাজার হইতেও ঈশ্বরবৃত্তি সংগৃহীত হইতে পারিবে। প্রতি বৎসর গ্রামে গ্রামে বারোয়ারী পূজায় নাচ-তামাশায় যে অর্থ বৃথা নষ্ট হয়, ঐ সমস্ত অপব্যয় সংকোচ করিলে সেই অর্থ দ্বারা পল্লী-সমাজের কার্যের বিশেষ সহায়তা হইতে পারে। পল্লী-সমাজ কার্যে প্রবৃত্ত হইলে অর্থের অভাব হইবে না।

পৃ ১৫৫—১৩১৩ সালের শেষভাগে কবি গদ্যগ্রন্থাবলী সম্পাদনে মন দিয়াছেন। ১৩১৪ বৈশাখ মাসে গদ্যগ্রন্থাবলীর ১ম খণ্ড 'বিচিত্র প্রবন্ধ' মজুমদার লাইব্রেরি কর্তৃক প্রকাশিত হয়। রবীন্দ্রনাথ কর্তৃক সম্পাদিত এই আদি সংস্করণের বহু পরিবর্তন হইয়াছে। দ্বিতীয় সংস্করণ পরিবর্তিত আকারে ১৩৩২ চৈত্র মাসে বিশ্বভারতী কর্তৃক

প্রকাশিত হয়। ইহার ভূমিকায় কবি লেখেন, "এই গ্রন্থের পরিচয় আছে 'বাজে কথা' প্রবন্ধে। অর্থাৎ ইহার যদি কোনো মূল্য থাকে তাহা বিষয়বস্তু গৌরবে নয়, রচনা-রস-সম্ভোগে।" প্রকাশকগণ পাঠপরিচয়ে লিখিলেন, "বিচিত্র প্রবন্ধের পূর্বের শৃঙ্খলা ভাঙিয়া এবারে রচনাগুলিকে কালানুক্রমিকভাবে সাজানো হইয়াছে।" এছাড়াও অনেক পরিবর্তন সাধিত হয়। (র-রচ ৫ম পৃ ৫৫৯-৬৪) কবির মৃত্যুর পর ১৩৫৫ আষাঢ় মাসে বিশ্বভারতী হইতে যে সংস্করণ প্রকাশিত হইল তাহারও কিছু রদবদল হয়। ইতিমধ্যে রবীন্দ্র-রচনাবলী ৫ম খণ্ডে (১৩৪৭ অগ্রহায়ণে প্রকাশিত) যে বিচিত্র প্রবন্ধ সন্নিবেশিত হয় তাহা ১৩৩২ সালের গ্রন্থের অনুরূপ হইলেও অবিকল নহে। বর্তমানে যে সংস্করণ চলিত আছে তাহা ১৩৪২ সালের প্রকাশিত গ্রন্থের অনুরূপ ও রবীন্দ্রনাথ কর্তৃক অনুমোদিত সংস্করণ বলিয়া গ্রহণ করিতে পারা যায়।

পৃ ১৫৫—১৯০৬ সালে গিরিডিহিতে একটি শিশুবিদ্যালয় প্রতিষ্ঠিত হয়। উদ্যোক্তাদের মধ্যে ছিলেন লেখকের পিতা গিরিডিহির উকীল নগেন্দ্রনাথ মুখোপাধ্যায়, বিজয়চন্দ্র মজুমদারের ভ্রাতা বামনদাস মজুমদার ও হিমাংশু প্রকাশ রায়। রবীন্দ্রনাথ সেই সময়ে শ্রীশচন্দ্র মজুমদারের বাড়িতে উঠিতেন। কবি এই বিদ্যালয়ের জন্য একটি বিজ্ঞপ্তি লিখিয়া দেন এবং স্বয়ং উহার পৃষ্ঠপোষক হন। ঐ প্রচারপত্র মুদ্রিত হইয়াছিল। ছোটোনাগপুরের স্বাস্থ্যকর স্থানে বিদ্যালয় স্থাপনের ইচ্ছা কবি অন্যত্রও প্রকাশ করিয়াছেন। এই বিদ্যালয়টি বড়ো হইয়া গিরিডিহি জাতীয় বিদ্যালয় হয় ও বৎসর দুই চলিয়া বন্ধ হইয়া যায়। ব্যক্তিগত সাক্ষ্য ছাড়া আর কোনো প্রমাণ নাই ; তবে যদি কখনো সেই মুদ্রিত প্রচার পাওয়া যায়, তবে এ বিষয়টি আরও পরিষ্কার হইবে।

পৃ ১৬০—'সুপ্রভাত' কবিতা রচনার তারিখ ৮ বৈশাখ ১৩১৪, বোলপুর।

পৃ ১৬৬—শিলাইদহ হইতে ২৯ পৌষ ১৩১৪ [ ১৯০৮ জানু ১৪ ] রবীন্দ্রনাথ শান্তিনিকেতনে অজিতকুমার চক্রবর্তীকে লিখিতেছেন, "তোমাদের গ্রামের কাজ ভালো চলছে শুনে আমি ভারি খুসী হয়েছি।" যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় ছিলেন এই কর্মে উৎসাহী, ব্রহ্মবিদ্যালয়ের ছাত্ররা ছিল তাঁহার সহায়। ভুবনডাঙা গ্রামে হরিজন পল্লী ও মুসলমানদের মধ্যে কাজ শুরু হয়। কবি লিখিতেছেন যে শিলাইদহে "গ্রাম সম্বন্ধে আমি যেসব কথা ভাবচি তা এখনো কাজে লাগাবার সময় হয়নি, এখন কেবলমাত্র অবস্থাটা জানবার চেষ্টা করচি। ভূপেশ [রায়] প্রধানত তথ্য সংগ্রহ করচেন—সেইগুলো ভালো করে জমে উঠলে তখন প্ল্যান ঠিক করতে হবে। আমি গ্রামে গ্রামে যথার্থভাবে স্বরাজস্থাপন করতে চাই—সমস্ত দেশে যা হওয়া উচিত ঠিক তারই ছোটো প্রতিকৃতি—খুব শক্ত কাজ অথচ না হলে নয়। অনেক ত্যাগের আবশ্যক সেইজন্যে মনকে প্রস্তুত করছি—রথীকে আমি এই কাজেই লাগাব তাকেও ত্যাগের জন্য ও কর্মের জন্য প্রস্তুত করতে হবে। নিজের বন্ধন মোচন করতে না পারলে আর কাউকে মুক্ত করতে পারব না।"—প্রবাসী ১৩৩৫ ভাদ্র পৃ ৬৮৫।…১৩১৬ মাঘ ২০ তারিখে কবি তাঁহার কনিষ্ঠ জামাতা নগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়কে আমেরিকায় লিখিতেছেন, "রথীর কাজেরও আয়োজন চলছে। যে ক্ষেত্রটি পেয়েছে সেখানে ইচ্ছা করলে অনেক উপকার করতে পারবে। দেশের নিম্নশ্রেণীর লোকদের উন্নতি বিধান করাই এখন যথার্থ আমাদের কাজ।"…দেশ ১৩৬২ কার্তিক পৃ ৯১।

পৃ ১৬৬ পা-টী—প্রাদেশিক কনফারেন্সের তালিকা: ১৯০৭ মার্চ ২৯ ( চৈত্র ১৫ ১৩১৩ ) বহরমপুরে অধিবেশন হয় ; সভাপতি ছিলেন দীপনারায়ণ সিংহ। ভুলক্রমে ১৯০৭-এ পাবনা বলা হইয়াছে। পাবনা অধিবেশনের তারিখ ১৯০৮ ফেব্রুয়ারি ১১ ( ১৩১৪ মাঘ ২৮ )। দ্র হেমেন্দ্রপ্রসাদ ঘোষ কংগ্রেস ২য় সং পৃ ২৫২ ; যোগেশচন্দ্র দাসগুপ্ত লিখিত 'বঙ্গীয় প্রাদেশিক রাজনৈতিক সম্মেলন' প্রবন্ধ, আনন্দবাজার পত্রিকা ১৯৫১ ফেব্রুয়ারি ১৭।

পৃ ১৮২—শ্রীশচন্দ্র মজুমদারের মৃত্যুদিন ১৩১৫ কার্তিক ২৩।

পৃ ১৮৪—বঙ্গীয় সাহিত্য পরিষদ ১৩০১ বৈশাখ ১৭ (১৮৯৪ এপ্রিল ২৯)। পরিষদের প্রথম অধিবেশনে রমেশচন্দ্র দত্ত প্রথম বৎসরের জন্য সভাপতি ও নবীনচন্দ্র সেন সহকারী সভাপতি মনোনীত হন।

দ্বিতীয় অধিবেশনে—১৩০১ আষাঢ় ৪ (১৮৯৪ জুন ১৭) দুইজন সহকারী সভাপতির পদ সৃষ্টির কথা হয়। ইতিপূর্বে নবীনচন্দ্র সেন নির্বাচিত হইয়াছিলেন। "অন্যজনের নির্বাচন সম্বন্ধে অনেক আলোচনা হইল। অবশেষে শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়কে অন্যতর সহকারী সভাপতির পদে নির্বাচিত করা হইল।" সাহিত্যপরিষদ পত্রিকা কার্যবিবরণ পৃ ৫৫।

তৃতীয় অধিবেশন—১৩০১ শ্রাবণ ১৪ (১৮৯৪ জুলাই ২৯) 'পারিভাষিক শব্দ-প্রণয়ন' সমিতি গঠিত হয়। কৃষ্ণকমল ভট্টাচার্য সমিতির সভাপতি। রবীন্দ্রনাথ প্রমুখ আরও ৭ জন সদস্য মনোনীত হন।

১৩০১—বঙ্গীয় সাহিত্য পরিষদের প্রথম সভাপতি রমেশচন্দ্র দত্ত। সহকারী সভাপতি—নবীনচন্দ্র সেন, রবীন্দ্রনাথ ঠাকুর।

১৩০২ সহ-সভাপতি—চন্দ্রনাথ বসু, নবীনচন্দ্র, রবীন্দ্রনাথ।

১৩০৩ " নবীনচন্দ্র, মনোমোহন বসু, রবীন্দ্রনাথ।

১৩১২ " রবীন্দ্রনাথ, চন্দ্রকান্ত তর্কালংকার, আশুতোষ মুখোপাধ্যায়।

১৩১৩-১৫ " রবীন্দ্রনাথ ও অন্যান্য।

১৩১৬ রবীন্দ্রনাথ ও হরপ্রসাদ শাস্ত্রী বিশিষ্ট সদস্য মনোনীত হন।

১৩২৪ রবীন্দ্রনাথ ৮ জনের মধ্যে অন্যতম সহ-সভাপতি।

পৃ ১৮৪—বঙ্গীয় সাহিত্য পরিষদের গৃহদ্বার উন্মোচন সভা। দ্বিতল গৃহে সভাপতি হন পরিষদের সভাপতি সারদাচরণ মিত্র (সতীশচন্দ্র বিদ্যাভূষণ নহে)। একতলার সভায় সভাপতি হন রবীন্দ্রনাথ ঠাকুর। (দ্র কান্তকবি রজনীকান্ত পৃ ৯১)। ১২শ পংক্তি—'সাক্ষাৎ পরিচয় হয় নাই'—একথা ভুল। "এই গান শুনে রবি ঠাকুর আমাকে তাঁর সঙ্গে দেখা করতে বলেন, আমি দীনেশকে [সেন] সঙ্গে ক'রে রবি ঠাকুরের বাড়ী তার পরদিন [২২ অগ্র ১৩১৫] সকাল বেলা যাই। সেইখানে তিনি আবার ঐ গান শোনেন, শুনে বলেন যে 'বহির্জগৎ সম্বন্ধে বেশ হয়েছে, অন্তর্জগৎ সম্বন্ধে আর একটা করুন।'"—রজনীকান্তর রোজনামচা, কান্তকবি রজনীকান্ত পৃ ৯৪।

রজনীকান্ত সেন; জন্ম ১২৭২ শ্রাবণ ১২ (১৮৬৫ জুলাই ২৬)— মৃত্যু ১৩১৭ ভাদ্র ২৮ (১৯১০ সেপ্টেম্বর ১৩)। অক্ষয়কুমার মৈত্রেয় ও রজনীকান্ত উভয়েই রাজসাহী-বারের উকিল ছিলেন। অক্ষয়কুমারের চেষ্টায় রজনীকান্ত সাহিত্যিক মহলে পরিচিত হন ও তাঁহার গ্রন্থ প্রকাশিত হয়। ১৯০১ সালে বড়দিনের ছুটির সময়ে (ডিসেম্বর মাসে) অক্ষয়-কুমার ও রজনীকান্ত দুইজনে মিলিয়া কলিকাতায় আসেন ও সেখান হইতে বোলপুর যাইবার সময়ে রজনীকান্তকেও অক্ষয়-কুমার সঙ্গে লন। জগদানন্দ রায় আশ্রমের স্মৃতিকথায় (শান্তিনিকেতন পত্রিকা) এ সম্বন্ধে লিখিয়াছেন। শান্তিনিকেতনে রবীন্দ্রনাথের ও তাঁহার আমন্ত্রিত সুধীবর্গের নিকট উৎসাহ পাইয়াও রজনীকান্তের আপনার গান প্রকাশ সম্বন্ধে ইতস্তত ভাব দূর হইল না। তাঁহার ভয় সুরেশচন্দ্র সমাজপতিকে। কলিকাতায় ফিরিয়া সুরেশচন্দ্রের সহিত পরিচিত হইলে, তাঁহার ভয় ভাঙিল এবং সমাজপতিরই রজনীকান্ত সম্বন্ধে উৎসাহ দেখা গেল বেশি।

১৩১৬ সালের জ্যৈষ্ঠমাস হইতে রজনীকান্ত ক্যান্সার রোগাক্রান্ত হন ও শেষ আটমাস মেডিক্যাল কলেজ হাসপাতালে থাকেন, সেখানেই তাঁহার মৃত্যু হয়।

রবীন্দ্রনাথ ১৩১৭ জ্যৈষ্ঠ ২৮ তারিখে মেডিক্যাল কলেজ হাসপাতালে গিয়া রজনীকান্তের সহিত দেখা করেন এবং শান্তিনিকেতনে ফিরিয়া ১৬ আষাঢ় নিম্নলিখিত পত্রখানি রজনীকান্তকে পাঠান :

"প্রীতিপূর্ণ নমস্কার পূর্বক নিবেদন—সেদিন আপনার রোগশয্যার পার্শ্বে বসিয়া মানবাত্মার একটি জ্যোতির্ময় প্রকাশ দেখিয়া আসিয়াছি। শরীর তাহাকে আপনার সমস্ত অস্থিমাংস, স্নায়ুপেশী দিয়া চারিদিকে বেষ্টন করিয়া ধরিয়াও কোনো মতে বন্দী করিতে পারিতেছে না, ইহাই আমি প্রত্যক্ষ দেখিতে পাইলাম। মনে আছে, সেদিন আপনি আমার 'রাজা ও রাণী' নাটক হইতে প্রসঙ্গক্রমে নিম্নলিখিত অংশটি উদ্ধৃত করিয়াছিলেন,—

"—এ রাজ্যেতে
যত সৈন্য, যত দুর্গ, যত কারাগার,
যত লোহার শৃঙ্খল আছে, সব দিয়ে
পারে না কি বাঁধিয়া রাখিতে দৃঢ় বলে
ক্ষুদ্র এক নারীর হৃদয়?"

"ঐ কথা হইতে আমার মনে হইতেছিল, সুখ-দুঃখ বেদনায় পরিপূর্ণ এই সংসারের প্রভূত শক্তির দ্বারাও কি ছোটো এই মানুষটির আত্মাকে বাঁধিয়া রাখিতে পারিতেছে না? শরীর হার মানিয়াছে, কিন্তু চিত্তকে পরাভূত করিতে পারে নাই—কণ্ঠ বিদীর্ণ হইয়াছে, কিন্তু সংগীতকে নিবৃত্ত করিতে পারে নাই— পৃথিবীর সমস্ত আরাম ও আশা ধূলিসাৎ হইয়াছে, কিন্তু ভূমার প্রতি ভক্তি ও বিশ্বাসকে ম্লান করিতে পারে নাই। কাঠ যতই পুড়িতেছে, অগ্নি আরো তত বেশী করিয়াই জ্বলিতেছে। আত্মার এই মুক্ত স্বরূপ দেখিবার সুযোগ কি সহজে ঘটে! মানুষের আত্মার সত্য-প্রতিষ্ঠা যে কোথায় তাহা যে অস্থি-মাংস ও ক্ষুধা-তৃষ্ণার মধ্যে নহে, তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি। সছিদ্র বাঁশির ভিতর হইতে পরিপূর্ণ সংগীতের আবির্ভাব যেরূপ, আপনার রোগক্ষত বেদনাপূর্ণ শরীরের অন্তরাল হইতে অপরাজিত আনন্দের প্রকাশও সেইরূপ আশ্চর্য।

"যেদিন আপনার সহিত দেখা হইয়াছে, সেই দিনই আমি বোলপুর চলিয়া আসিয়াছি। ইতিমধ্যে আবার যদি কলিকাতায় যাওয়া ঘটে, তবে নিশ্চয় দেখা হইবে।

"আপনি যে গানটি[১] পাঠাইয়াছেন তাহা শিরোধার্য করিয়া লইলাম। সিদ্ধিদাতা তো আপনার কিছুই অবশিষ্ট রাখেন নাই, সমস্তই তো তিনি নিজের হাতে লইয়াছেন—আপনার প্রাণ, আপনার গান, আপনার আনন্দ সমস্ত তো তাঁহাকেই অবলম্বন করিয়া রহিয়াছে—অন্য সমস্ত আশ্রয় ও উপকরণ তো একেবারে তুচ্ছ হইয়া গিয়াছে। ঈশ্বর যাঁহাকে রিক্ত করেন তাঁহাকে কেমন গভীরভাবে পূর্ণ করিয়া থাকেন; আজ আপনার জীবন-সংগীতে তাহাই ধ্বনিত হইতেছে ও আপনার ভাষা-সংগীত তাহারই প্রতিধ্বনি বহন করিতেছে। ইতি আপনার শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর। দ্র কান্তকবি রজনীকান্ত, পৃ ২৩৪-৩৬।

পৃ ১৯৭—'মন্ত্র জিনসটী একটি বাঁধবার উপায়। মন্ত্রকে অবলম্বন করে আমরা মননের বিষয়কে মনের সঙ্গে বেঁধে রাখি' (১৩১৫ চৈত্র ২৭)। যতীন্দ্রনাথ মুখোপাধ্যায়কে (১৩১৭ পৌষ ১৮) এক পত্রে কবি লেখেন, "আমি উপাসনাকালে এবং অন্য সময়েও 'পিতা নোঽসি' এবং 'অসতোমা' এই দুই মন্ত্র বারম্বার উচ্চারণ করিতে থাকি—করিতে করিতে যে পর্যন্ত আমার মন এই দুটি মন্ত্র সম্বন্ধে সজ্ঞান হইয়া না উঠে ততক্ষণ ছাড়ি না। 'শান্তং শিবমদ্বৈতম্' এ মন্ত্রও অনেক সময় আমার বিশেষ উপকারে আসিয়াছে, কোনো সাংসারিক কারণে মন ক্ষুব্ধ হইলে বা কোনো প্রকার ক্ষতি বা অনিষ্টের আশঙ্কায় মন উদ্বিগ্ন হইলে 'শান্তং শিবমদ্বৈতম্' মন্ত্র জপ করিয়া একটি গভীর শান্তি ও মঙ্গলের মধ্যে মন প্রবেশ করে। কখনো কখনো আমি গায়ত্রী মন্ত্রও ধ্যান করি।"

[১] "আমায় সকল রকমে কাঙাল করেছ, গর্ব করিতে চুর" ইত্যাদি।

১৩১৭ ফাল্গুন ৯ এক পত্রে লিখিতেছেন, "মনটিকে অনন্তের ধারণায় নিবিষ্ট করে রাখতে পারলে আপনিই সমস্ত সহজ হয়ে যায়—মন্ত্রসাধন ছাড়া তার অন্য কোনো পথ আমি তো জানিনে।" প্রবাসী ১৩৪৮ মাঘ পৃ ৪৬০।

পৃ ২০৮— শান্তিনিকেতনের উপদেশমালা। বিনয় সরকারের বৈঠক ১ম ভাগ পৃ ৪৪৩-৫৫— "উচ্চশিক্ষিত মুসলমানের সঙ্গে উচ্চশিক্ষিত হিন্দুর ধর্মমিলন—বিশেষভাবে আত্মিক সমঝৌতা—অনিবার্য।...যুক্তিনিষ্ঠার প্রভাবে মুসলমান নরনারী হিন্দুদের খুব কাছে এসে পড়বে। যুক্তিনিষ্ঠ হিন্দুরাও মুসলমানের কাছে যাবে।...হিন্দুমুসলমানের ধর্মমিলন অবশ্যম্ভাবী। জনসাধারণের ভেতরও যেমন অবশ্যম্ভাবী, উচ্চশিক্ষিতের ভেতরও তেমন অবশ্যম্ভাবী।... সমসাময়িক বঙ্গসংস্কৃতি আর বঙ্গসমাজ এই যৌথধর্ম মেনেই চলছে।...আমি রবীন্দ্রসাহিত্যের ধর্ম-গীতগুলার কথা বলছি। এই গানগুলা হিন্দু গানও নয়, মুসলমান গানও নয়, এসব হচ্ছে বাঙালি স্ত্রী-পুরুষ মাত্রের জন্য ঈশ্বর-বিষয়ক স্তোত্র। এ সবকে আমি হিন্দু-মুসলমানের যৌথ ভগবত্‌গীতা সমঝে থাকি। তাছাড়া আছে রবীন্দ্র-সাহিত্যের ধর্মোপদেশসমূহ। এই বাক্যগুলা হিন্দুর উপাসনাও নয়, মুসলমানদের উপাসনাও নয়। এই সবের ভেতর আমি পাই বাঙালি হিন্দু-মুসলমানের ঐক্যবদ্ধ আত্মবিশ্লেষণ ও পরমেশ্বর-ভক্তি। রাবীন্দ্রিক ভগবানকে ১৯৮০ সনের বহুসংখ্যক হিন্দু ও মুসলমান তাদের সার্বজনিক ভগবানরূপে পূজা করবে।" এইটি বিনয় সরকার বলেন ১৯৪২ সালে। দ্র—প্রবোধচন্দ্র সেন, রবীন্দ্রনাথের ধর্মচিন্তা, বিশ্বভারতী পত্রিকা ১৩৫৯ শ্রাবণ-আশ্বিন পৃ ২৮।

পৃ ২১১পা-টী ১— চয়নিকা। রবীন্দ্রনাথের প্রথম কাব্যসঙ্কলন। চয়নিকা, প্রকাশক শ্রীচারুচন্দ্র বন্দ্যোপাধ্যায় বি. এ. এলাহাবাদ, ইণ্ডিয়ান প্রেস। কলিকাতা ইণ্ডিয়ান পাবলিশিং হাউস, ২২ কর্ণওয়ালিস স্ট্রীট। এলাহাবাদ 'ইণ্ডিয়ান প্রেস' হইতে শ্রীপাঁচকড়ি মিত্র দ্বারা মুদ্রিত। পৃ ৪৫৯+৭ [ মোট ১৩০টি কবিতা ১ম সংস্করণে সংকলিত হয়। রবীন্দ্রনাথের সহিত পরামর্শ করিয়া চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়, মণিলাল গঙ্গোপাধ্যায়, অজিতকুমার চক্রবর্তী প্রভৃতি এই সম্পাদন কার্য করেন বলিয়া শোনা যায় ]। চয়নিকার সাতখানি ছবি নন্দলাল বসুর দ্বারা অঙ্কিত। ইহার মধ্যে 'রুদ্র বৈশাখ' বা শিবের তাণ্ডবনৃত্য পূর্বে অঙ্কিত, অপরগুলি রবীন্দ্রনাথের কথামতো আঁকা। এই সময়ে অবনীন্দ্রনাথ নন্দলালকে কবির সহিত প্রথম পরিচিত করিয়া দেন। কবি তাঁহাকে কবিতা শোনাইতেন ও সেইভাব হইতে নন্দলাল ছবিগুলি আঁকিতেন ( ১৯০৯ )। মুখপত্রে রবীন্দ্রনাথের ফোটো ছিল। গ্রন্থমধ্যে নিম্নলিখিত ছবিগুলি ছিল :

১. কেবল তব মুখের পানে চাহিয়া
২. ধূপ আপনারে মিলাইতে চাহে গন্ধে ( ভূমিকা )
৩. যদি মরণ লভিতে চাও এস তবে ঝাঁপ দাও সলিল মাঝে
৪. খেপা খুঁজে খুঁজে ফিরে পরশ পাথর
৫. হে ভৈরব হে রুদ্র বৈশাখ ( রঙিন )
৬. ভূমির পরে জানুপাতি তুলি ধনুঃশর
৭. আমায় নিয়ে যাবি কে রে দিনশেষের শেষ খেয়ায়

চয়নিকা এইভাবে ভাগ করা হয় : ভূমিকা। ও তৎপরে প্রবেশক কবিতা—'ধূপ আপনারে মিলাইতে চাহে গন্ধে।' গ্রন্থভাগ কবিমানস ( পৃ ১-৮৮ )। উতলা ( পৃ ৮৯-১১৬ )। রসরূপ ( পৃ ১১৭-৪৮ )। রূপক ( পৃ ১৪৯-৮৪ )। বিশ্বপ্রকৃতি ( পৃ ১৮৫-২৩৪ )। মানব ( পৃ ২৩৫-৯৬ )। কণিকা ( পৃ ২৯৭-৩১০ )। অতীত ( পৃ ৩৩১-৩৬ )। কথা ( পৃ ৩৩৭-৮৬ )। ভূমা ( পৃ ৩৮৭-৪০২ )। পরিণাম ( পৃ ৪০৩-২৮ )। গান ( পৃ ৪২৯-৫৯ )।

বিশ্বভারতী হইতে ১৩৩২ সালে যে 'চয়নিকা' প্রকাশিত হয়, তাহা সম্পূর্ণ পৃথক গ্রন্থ। কবির গ্রন্থ অনুযায়ী সঞ্চয়ন করা হয়। উহা আধুনিক 'সঞ্চয়িতা'র অগ্রদূত। বর্তমানে উহা অচলিত।

পৃ ২৩৪—সত্যজ্ঞান চট্টোপাধ্যায় হাসপাতালে। এই সময়ে (১৯১৩ সালের শেষ ভাগে) মেয়ো হাসপাতালে দ্বিজেন্দ্রনাথ মৈত্র ছিলেন আবাসিক চিকিৎসক। বিলাতযাত্রার পূর্বে ও বিলাতে কবির সহিত ইঁহার ঘনিষ্ঠতা হয়। প্রত্যাবর্তনের পর মেয়ো হাসপাতালের 'খোলা ছাত'-এর উপর কয়েকজন তরুণ সাহিত্যিক মাঝে মাঝে জমায়েত হইতেন। রবীন্দ্রনাথ সেখানে কয়েকবার গিয়াছিলেন। যেদিন নোবেল-প্রাইজ পাইবার সংবাদ রাষ্ট্র হয়, সেইদিন কবি শান্তিনিকেতন হইতে লিখিয়াছিলেন, "আপনার খোলা ছাত আছে, খোলা প্রাণ আছে, আমরাও আছি, এই ত সভার মত সভা।"

আমাদের আলোচ্যপর্বে মেয়ো হাসপাতালে সত্যজ্ঞান চট্টোপাধ্যায় নামে শান্তিনিকেতনের এক শিক্ষক পীড়িত হইয়া কালাতিপাত করিতেছিলেন; রবীন্দ্রনাথ হাসপাতালের উপরতলায় গিয়াছিলেন, অথচ রোগীকে দেখিতে যান নাই; তজ্জন্য কথা উঠিয়াছিল। কবি শিলাইদহ হইতে ডাঃ দ্বিজেন্দ্রনাথকে নিম্নলিখিত পত্রখানি লেখেন (১৩২০ ফাল্গুন ॥ ১৯১৪ ফেব্রুয়ারি):

"পত্র পাইলাম সেদিন সত্যজ্ঞানবাবুকে দেখিতে যাই নাই বলিয়া আপনি এবং মেনার্ড সাহেব ক্ষোভ ও বিস্ময় প্রকাশ করিয়াছেন।

"আমার স্বভাবে একটা গ্রন্থি আছে—একটা কেন, অনেকগুলা, ইহাও তাহার মধ্যে একটি—আমি হাঁসপাতালের রোগীশালায় যাইতে একান্ত কষ্ট বোধ করি। একবার মনোরঞ্জনবাবুকে দেখিতে জেনেরাল হাঁসপাতালে যাইতে হইয়াছিল তাহাতে অত্যন্ত পীড়া বোধ করিয়াছিলাম। সেখানে আমার যাওয়ার প্রয়োজন ছিল কারণ মনোরঞ্জনবাবু সেখানে আত্মীয়বান্ধবহীন ছিলেন এবং তাঁহাকে আমি কতকগুলি পড়িবার বই প্রভৃতি দিয়া আসিয়াছিলাম। নতুবা নিরর্থক লৌকিকতা আমার আসে না। আমি একলা রোগীর শুশ্রূষা অনেক করিয়াছি এবং মৃত্যু আমার কাছে সুপরিচিত। কিন্তু যেখানে হাঁসপাতাল ঘরে বহু রোগীকে এক ঘরে রাখিয়া দেয় সেখানে সেই দৃশ্য আমার কাছে কতই বেদনাজনক তাহা সহজে কেহ বুঝিবে না। এই কারণেই জেলখানায় আমি দর্শকরূপে যাইতে অত্যন্ত অনিচ্ছা ও ক্লেশ বোধ করি। স্কুলও আমার কাছে অনেকটা এই কারণেই কুৎসিত। মানুষের কষ্টের পশ্চাতে যেখানে আত্মীয়তার background নাই যেখানে কেবলমাত্র একটা ব্যবস্থার ঝাঁকার মধ্যে অনেকগুলা লোক একত্রে আবদ্ধ হইয়া থাকে সেখানকার অস্বাভাবিকতা আমার কাছে অত্যন্ত পীড়াকর। অথচ সমাজ যখন জটিল হইয়া উঠে তখন এরূপ প্রতিষ্ঠান-গুলি অত্যন্ত আবশ্যক। সুতরাং ইহার কল্যাণকরতা আমি কিছুমাত্র অস্বীকার করি না—কিন্তু এরূপ জায়গায় আমার উপস্থিতি যথার্থই প্রয়োজনীয় না হইলে আমি যাইতে পারি না। আপনাদের ওখানে যখন আমি যাই তখন আমি আপনাদের একতলার বড় ঘরটার আশে-পাশে দৃষ্টিপাতমাত্র করিতে পারি না। মানুষের রোগ ও কষ্টের একটা আব্রু আছে সেইটে ঘুচিয়া গেলে তাহার মত শোচনীয় আর কিছু নাই। বস্তুত এই দৃশ্যে আমার নিরতিশয় সঙ্কোচ হয়।… আমার এই সঙ্কোচকে আপনারা কবিত্ব বলিতে পারেন দুর্বলতা বলিতে পারেন কিন্তু ইহা আমার আছে তাহা কবুল করিলাম। যদিচ কবুল করিলেই দোষের ক্ষালন হয় না তবু কিছু লাঘব হয়—এ সম্বন্ধে আমি ঐ টুকুর বেশি আশা করি না।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫৫ শ্রাবণ-আশ্বিন পৃ ৫৭-৫৮।

পৃ ২৩৮—কুমারস্বামী। ৩০ ফাল্গুন ১৩১৭ নগেন্দ্রনাথ গাঙ্গুলিকে কবি লিখিতেছেন: "কুমারস্বামীকে নিয়ে ব্যস্ত ছিলুম, তাঁর এখানকার সমস্ত ভাল লেগেছে—সমস্ত দিন আমার কাব্যগ্রন্থ নিয়ে আলোচনা করেছেন। তাঁর ভারি ইচ্ছা ওর থেকে উনি অনেকগুলো অনুবাদ করেন।" কুমারস্বামী, অজিতকুমার ও রবীন্দ্রনাথের সহযোগে কয়েকটি

কবিতা অনুবাদ করেন। সেগুলি তাঁহার Art and Swadeshi গ্রন্থে Poems of Rabindranath Tagore প্রবন্ধে সংকলিত আছে। দ্র দেশ ১৩৬২ অগ্রহায়ণ ৩ পৃ ১৭০।

পৃ ২৫৫—রবীন্দ্রনাথ জ্ঞানেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ব্যতীত নগেন্দ্রনাথ গাঙ্গুলিকেও ইতিপূর্বে দীক্ষিত করেন। ৮ জ্যৈষ্ঠ ১৩১৪ বোলপুর হইতে নগেন্দ্রনাথকে লিখিতেছেন, "তোমাকে দীক্ষা দিয়া অবধি আমার মন তোমার এই নব জীবন ব্রতের প্রতি আবিষ্ট হইয়া আছে।" দেশ ১৩৬২ কার্তিক ১৮। নগেন্দ্রনাথ সাধারণ ব্রাহ্মসমাজভুক্ত ছিলেন, বিবাহের জন্য তাঁহাকে আদিসমাজ মতে দীক্ষিত করা হয়। কিন্তু জ্ঞানেন্দ্রনাথ ছিলেন সাধারণ হিন্দু ঘরের ছেলে। কবির দ্বারা তিনি ব্রাহ্মধর্মে দীক্ষিত হন। তবে তিনি সাধারণ ব্রাহ্মসমাজের নিষ্ঠাবান ব্রাহ্ম ছিলেন।

পৃ ২৫৮—তত্ত্ববোধিনী পর্ব :

১৮৩৯ অক্টোবর ৬ ( ১৭৬১ শক আশ্বিন ২১ কৃষ্ণপক্ষীয় চতুর্দশ তিথি ) দ্বারকানাথ ঠাকুরের জোড়াসাঁকোর বাড়িতে 'তত্ত্ববোধিনী সভা' প্রতিষ্ঠিত হয়। প্রথম নাম ছিল 'তত্ত্বরঞ্জনী সভা'; দ্বিতীয় অধিবেশনে 'তত্ত্ববোধিনী' নাম গৃহীত হয়। "ইহার উদ্দেশ্য আমাদিগের সমুদায় শাস্ত্রের নিগূঢ় তত্ত্ব এবং বেদান্ত প্রতিপাদ্য ব্রহ্মবিদ্যার প্রচার।" নিজ পরিবার ও আত্মীয়স্বজনের মধ্য হইতে মাত্র ১০ জনকে লইয়া দেবেন্দ্রনাথ এই সভা আরম্ভ করেন। তখন তাঁহার বয়স ( জ. ১৮১৭ ) বাইশ বৎসর মাত্র।

তত্ত্ববোধিনী সভা হইতে ১৮৪০ জুন মাসে তত্ত্ববোধিনী পাঠশালা স্থাপিত হয়। ১৮৪৩ সালটি দেবেন্দ্রনাথের জীবনের একটি বিশেষ বৎসর। এই বৎসরে তিনি (১) এপ্রিল মাসে বাঁশবেড়ের তত্ত্ববোধিনী পাঠশালা প্রতিষ্ঠিত করেন, (২) ১৮৪৩ অগস্ট ( ১২৫০ সাল ভাদ্র ) মাসে তত্ত্ববোধিনী পত্রিকা প্রবর্তন করেন, (৩) ডিসেম্বর মাসে ( ৭ পৌষ ) ২০জন বন্ধুসহ প্রতিজ্ঞা পূর্বক বিদ্যাবাগীশ মহাশয়ের নিকটে ব্রাহ্মধর্ম ব্রত গ্রহণ করেন। তখন দেবেন্দ্রনাথের বয়স ২৫ বৎসর।

পর বৎসর ( ১৮৪৪ ) তত্ত্ববোধিনী সভা হইতে চারিজন ব্রাহ্মণ ছাত্রকে কাশীতে চারি বেদ অধ্যয়নের জন্য পাঠানো হয়। ১৮৪৭-৪৮ এ তাঁহারা ফিরিয়া আসেন। তত্ত্ববোধিনী পত্রিকায় রমানাথ ভট্টাচার্য ( শাস্ত্রী ) দীর্ঘকাল ধরিয়া বেদের বাংলা অনুবাদ প্রায় প্রতি মাসে প্রকাশ করেন। ইহাই বেদের প্রথম বঙ্গানুবাদ। ভারতের কোনো ভাষায় ইতিপূর্বে বেদের অনুবাদ হয় নাই।

তত্ত্ববোধিনী পত্রিকার সম্পাদক—

১৮৪৩ অগস্ট ১৬। ১৭৬৫ শক ; ১২৫০ সাল ভাদ্র ১। প্রথম তিনমাস রামচন্দ্র বিদ্যাবাগীশের নেতৃত্বে নানা লোকের রচনা সংগৃহীত হইয়া প্রকাশিত হয়। ১২৫০ অগ্রহায়ণ মাস হইতে অক্ষয়কুমার দত্ত তত্ত্ববোধিনীর সম্পাদন করেন।

১৮৪৪-১৮৫৬। ১৭৬৫-১৭৭৭ শক, ১২৫০ হইতে ১২৬২ পর্যন্ত—অক্ষয়কুমার দত্ত

১৮৫৬-৫৭। ১৭৭৮ শক, ১২৬৩ সাল—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর

১৮৫৭-৫৯। ১৭৭৯-৮০ শক, ১২৬৪-৬৫—নবীনকৃষ্ণ মুখোপাধ্যায়

১৮৫৯-৬১। ১৭৮০-৮২ শক, ১২৬৬-৬৭ সত্যেন্দ্রনাথ ঠাকুর

১৮৬১-৬২। ১৭৮৩ শক, ১২৬৮—তারকনাথ দত্ত

১৮৬২-৬৩। ১৭৮৪ শক, ১২৬৯—আনন্দচন্দ্র বেদান্তবাগীশ

১৮৬৩-৬৪। ১৭৮৫ শক, ১২৭০—প্রতাপচন্দ্র মজুমদার

১৮৬৪-৬৭। ১৭৮৬-৮৮ শক, ১২৭১-৭৩—অযোধ্যানাথ পাকড়াশী

১৮৬৭-৬৯। ১৭৮৯-৯০ শক, ১২৭৪-৭৫—হেমচন্দ্র বিদ্যারত্ন

১৮৬৯-৭০। ১৭৯১ শক, ১২৭৬—অযোধ্যানাথ পাকড়াশী

১৮৭০-৭১। ১৭৯২ শক, ১২৭৭—দ্বিজেন্দ্রনাথ ঠাকুর

১৮৭১-৭২। ১৭৯৩ শক, ১২৭৮—অযোধ্যানাথ পাকড়াশী ও আনন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায়

১৮৭২-৭৮। ১৭৯৪-১৭৯৯ শক, ১২৭৯-১২৮৪—অযোধ্যানাথ পাকড়াশী

১৮৭৮-৮৪। ১৮০০-১৮০৫ শক, ১২৮৫-১২৯০—হেমচন্দ্র বিদ্যারত্ন

১৮৮৪-১৯০২। ১৮০৬-১৮২৩ শক, ১২৯১-১৩০৮—দ্বিজেন্দ্রনাথ ঠাকুর

১৯০২-০৩। ১৮২৪ শক, ১৩০৯—হেমচন্দ্র বিদ্যারত্ন

১৯০৩-০৬। ১৮২৫-১৮২৭ শক, ১৩১০-১৩১২—দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ও হেমচন্দ্র বিদ্যারত্ন

১৯০৬-০৭। ১৮২৮ শক, ১৩১৩—দ্বিজেন্দ্রনাথ ঠাকুর

১৯০৭-০৯। ১৮২৯-৩০ শক, ১৩১৪-১৩১৫—দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ও চিন্তামণি চট্টোপাধ্যায়

১৯০৯-১১। ১৮৩১-৩২ শক, ১৩১৬-১৩১৭—সত্যেন্দ্রনাথ ঠাকুর ও চিন্তামণি চট্টোপাধ্যায়

১৯১১-১২। ১৮ সংকল্প-১ম ভাগ, ১৮৩৩ শক, ১৩১৮— রবীন্দ্রনাথ ঠাকুর

১৯১২-১৩। ১৮ সংকল্প—২য় ভাগ, ১৮৩৪ শক, ১৩১৯— রবীন্দ্রনাথ ঠাকুর

১৯১৩-১৪। ১৮ সংকল্প—৩য় ভাগ, ১৮৩৫ শক, ১৩২০— রবীন্দ্রনাথ ঠাকুর

১৯১৪-১৫। ১৮ সংকল্প—৪র্থ ভাগ, ১৮৩৬ শক, ১৩২১— রবীন্দ্রনাথ ঠাকুর

১৯১৫-২২। ১৮৩৭-৪৩ শক, ১৩২২-১৩২৮—সত্যেন্দ্রনাথ ঠাকুর ও ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর

১৯২২-২৬। ১৮৪৪-৪৭ শক, ১৩২৯-১৩৩২—ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর

১৯২৬-৩০। ১৮৪৮-৫১ শক, ১৩৩৩-১৩৩৬—ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর, বনওয়ারিলাল চৌধুরী, ক্ষেমেন্দ্রনাথ ঠাকুর

১৯৩০-৩১। ১৮৫২ শক, ১৩৩৭— ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর, বনওয়ারিলাল চৌধুরী

১৯৩১-৩২। ১৮৫৩ শক, ১৩৩৮—ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর

১৩১৮ সাল হইতে রবীন্দ্রনাথ তত্ত্ববোধিনী পত্রিকার সম্পাদক হন। শিলাইদহে মীরা দেবীকে ১৩১৮ সালের বৈশাখের গোড়ায় শান্তিনিকেতন হইতে লিখিতেছেন, 'তত্ত্ববোধিনীর সম্পাদক হয়ে আমার কাজ আরো বেড়ে গেছে।' ১৩২১ পর্যন্ত তিনি নামত সম্পাদক ছিলেন। কিন্তু কাজ চালাইতেন জ্ঞানেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ও নগেন্দ্রনাথ গাঙ্গুলি। 'তত্ত্ববোধিনী সভা' পুনশ্চ প্রতিষ্ঠার জন্য কলিকাতায় চেষ্টা হয়, নগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় আদিব্রাহ্মসমাজের সম্পাদক ও সুরেন্দ্রনাথ ঠাকুর সহকারী সম্পাদক হন। কিন্তু ইহা কার্যকরী হয় নাই। দ্র যোগেশচন্দ্র বাগল প্রণীত দেবেন্দ্রনাথ ঠাকুর, সাহিত্যসাধক চরিতমালা ৪৫ ; ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় প্রণীত অক্ষয়কুমার দত্ত দ্র সা-সা-চ ১২ ; সতীশচন্দ্র চক্রবর্তী, তত্ত্ববোধিনী সভা, বিশ্বভারতী পত্রিকা ১৩৫০ পৃ ১৫-২২।

পৃ ২৫৯—রবীন্দ্রনাথের মতে আদি ব্রাহ্মসমাজ ছাড়া "অন্যান্য সকল ব্রাহ্মসমাজেই সাম্প্রদায়িকতার খোলাটা শক্ত হয়ে উঠেছে ; তাদের মতবাদের বেড়া ভেদ করে সকলের সঙ্গে সত্যভাবে তাদের এক করে মিলিয়ে নেওয়া অত্যন্ত শক্ত— তাদের ভাষা, তাদের চিন্তাপ্রণালী, তাদের আচার-ব্যবহার অনেকদিন থেকে এমন একটা পথ একেবারে অভ্যাস করে ফেলেছে, যার থেকে তাদের নড়ানো অসম্ভব বললেই হয়। তাদের এই পথটি এখানকার [ আমেরিকার ] য়ুনিটেরিয়ান খৃষ্টানদের গির্জার পথের যথাসম্ভব অনুকরণ। আমাদের দেশের আবিষ্কৃত পথ দিয়ে তারা সত্যকে অনুসরণ করতে একেবারেই নারাজ। তাদের দ্বারা আদি ব্রাহ্মসমাজের যথার্থ সৃষ্টিকার্য ঘটবে না।" নগেন্দ্রনাথ গাঙ্গুলিকে লিখিত পত্র ( পাণ্ডুলিপি হইতে )।

পৃ ২৫৯—আদিব্রাহ্ম সমাজ। আমেরিকার আর্বানা শহর হইতে রবীন্দ্রনাথ একখানি পত্রে জামাতা নগেন্দ্রনাথকে লিখিতেছেন, "ব্রাহ্মসমাজের উচ্চ আদর্শে হিন্দু সমাজ উৎকর্ষ লাভ করতে পারে।...আমি আমাদের সমাজের [ আদি ব্রাহ্মসমাজ ] গোঁড়া সভ্যদের ত্যাগ করেছি কারণ তাঁরা হিন্দুসমাজের দোষকে গ্রহণ ক'রে হিন্দুসমাজ ও সেই সঙ্গে ব্রাহ্মসমাজকে দুর্বল করেছিলেন। তেমনি আবার অন্য সমাজের [ নববিধান ও সাধারণ ব্রাহ্মসমাজ ] যাঁরা গোঁড়া তাঁরা সাম্প্রদায়িক ঔদ্ধত্যবশত হিন্দুসমাজকে ঘৃণাভরে পরিত্যাগ ক'রে স্বজাতীয় সমাজের সুতরাং নিজের সম্প্রদায়ের মঙ্গলকে আঘাত করচেন—এও কোনো মতে চলবে না—এই জন্যেই আদি ব্রহ্মসমাজকে আমরা তাঁর বিশেষ স্বাতন্ত্র্য দিতে চাই···। এই জন্যেই আমি শান্তিনিকেতনের সঙ্গে এর যোগ রেখে এর মধ্যে একটি নূতন অথচ উদার প্রাণ সঞ্চার করতে চেয়েছিলুম—এই জন্যেই আমি একান্তভাবে কামনা করি শান্তিনিকেতনের দলের সঙ্গে তোমার যোগ কোনো কারণ বাধাগ্রস্ত না হয়। তাঁদের দ্বারাই আমি আদি ব্রাহ্মসমাজের যথার্থ উন্নতি প্রত্যাশা করি। আমরা অন্যান্য ব্রাহ্মসমাজের সঙ্কীর্ণ সীমার দ্বারা সীমাবদ্ধ হতে চাইনে—আমরা তাঁদের চেয়েও বড় হতে চাই।" নগেন্দ্রনাথ গাঙ্গুলিকে লিখিত পত্র ( পাণ্ডুলিপি হইতে )।

পৃ২৭১—৪ ফাল্গুন ১৩১৮ কবি কলিকাতায় গেলেন। সেখান হইতে শিলাইদহে যান ও চৈত্রের গোড়ায় কলিকাতায় আসিয়া ( ৩ চৈত্র ) 'ভারতবর্ষের ইতিহাসের ধারা' প্রবন্ধ পাঠ করেন। ৬ চৈত্র বিলাত যাওয়ার প্রাক্‌কালে শরীর অসুস্থ হয়, যাওয়া হইল না ( পৃ ২৭৩ )। চৈত্রের মাঝামাঝি শিলাইদহে ফিরিয়া গেলেন। এই সময়ে গীতিমাল্যের গান ও ইংরেজি গীতাঞ্জলির তর্জমা করেন।

পৃ ২৭৫—১৩১৯ গ্রীষ্মাবকাশের পূর্বে ১০ই বৈশাখ 'রাজা' অভিনয় হয় নাই,—অভিনয় হয় 'রাজা ও রানী'। রবীন্দ্রনাথ কোনো অংশ গ্রহণ করেন নাই। এই অভিনয়ে কে কী ভূমিকা গ্রহণ করেন তাহার তালিকা :

বিক্রমদেব—অজিতকুমার, কুমার—সন্তোষচন্দ্র মজুমদার, দেবদত্ত—ক্ষিতিমোহন সেন, শঙ্কর—নেপালচন্দ্র রায়, রানী সুমিত্রা—সুধীরঞ্জন দাস, ইলা—সুশীল চক্রবর্তী। দ্র. পুণ্যস্মৃতি, সীতাদেবী, প্রবাসী ১৩৩৮ ফাল্গুন পৃ ৫০৩।

পৃ ৩০২—St. John of the Cross. সেণ্ট জন্ অব্ দি ক্রস ( St. Jean de le Croix ১৫৪২-১৫৮১ )। ইনি সাধ্বী থেরেসা ( Teresa, Theresa ১৫১৫-৮২ )-র শিষ্যা। থেরেসা কারমালাইট সাধিকা-আশ্রম ( nunnery ) পুনর্গঠন কালে সেণ্ট জনের সহায়তা লাভ করেন। ক্রুজেড যুগে ফিলিস্থানের ( Palestine ) কারমেল পর্বতের উপর এই আশ্রম প্রথম স্থাপিত হয়। পরে তুর্কী মুসলীমদের অভ্যুদয়ে উহা সেখান হইতে বিলুপ্ত হয়। ১৫৬২ অব্দে পোপের অনুমতি লইয়া থেরেসা কারমালাইট-সম্প্রদায় পুনঃপ্রতিষ্ঠা করেন। এই কার্যে সেণ্ট জন অব্ দি ক্রসের আধ্যাত্মিকতা বিশেষভাবে স্মরণীয়।

পৃ ৩০৮—রবার্ট ব্রিজেসের প্রস্তাব রবীন্দ্রনাথ গ্রহণ করেন নাই। কিন্তু কালের পরিবর্তনে রবীন্দ্রনাথ দেখিতেছেন যে ইংলন্ডে তাঁহার কাব্যের সমাদর বিশ বৎসরের মধ্যে প্রায় লুপ্ত হইয়া আসিয়াছে। ১৯৩১ সালের ৬ মে রামানন্দবাবুকে লিখিতেছেন :

"সাহিত্যিক অভিজ্ঞতার ভিত্তিতে যে সম্মান—আমি তার স্থায়িত্বকে বিশ্বাস করি না। ইংলণ্ডে আমার রচনার ভাষা তাদের পরিচিত ভাষা। এইজন্য তার সমাদর প্রথম বিস্ময়ের পর ক্রমেই অনুজ্জ্বল হবার কথা। সেখানে সাহিত্যের ভাষা মূলতই তলিয়ে যাচ্ছে। আমার হাতের ইংরেজি ক্ষণকালের জন্য যতই বিস্ময়কর হোক চিরকালের বন্দরে তার নোঙর আঁকড়ে থাকতে পারবে না, সে আমার জানা কথা। সেই জন্য এই সস্তাপাতি সম্মান নিয়ে গর্ব করতে আমার লজ্জা করে।··· আমি যে তাঁদের সাহিত্যিক মণ্ডলের মধ্যে স্থান নিতে পারি তা আমি কল্পনাও করি নি প্রত্যাশাও করি নি। সুতরাং এ ব্যাপারটা সবশুদ্ধ একটা দৈবাগত অপঘাত বললেই হয়।" প্রবাসী ১৩৩৮ আষাঢ় পৃ ২৭৫।

১৯৩০ জানুয়ারি ৩ তারিখে সত্যভূষণ সেনকে লিখিয়াছিলেন : "ইংরেজি অনুবাদে আমার ছোটোগল্প ইংরেজি পাঠকের ঠিক রুচিকর হয় না তার প্রমাণ পেয়েছি। আধুনিক ইংরেজ সাহিত্যে গল্প লেখার যে ঠাট প্রচলিত হয়েছে তার সঙ্গে এ সব গল্পের একটুও মিল হয় না—তাই এগুলির ইংরেজি করবার চেষ্টা বৃথা বলে আমি মনে করি।" দ্র কবিপ্রণাম পৃ ১০৪।

পৃ ৩১১—Mr. Vail য়ুনিটেরিয়ান খ্রীস্টান। দ্রষ্টব্য *Heroic lives in Universal Religion*, a manual for religious instruction in junior grades by Albert R. Vail and Emily Mecleilan Vail—The Beacon Press, 25 Beacon Street, Boston, Mass. Chap. XXII. A saint and a poet from India [ about Maharshi Debendranath Tagore and Rabindranath ].

পৃ ৩১২—পাঠসঞ্চয় ( ১৩১৯ ) গ্রন্থে 'আমেরিকার একটি বিদ্যালয়' প্রবন্ধ ( পৃ ৭৫-৮১ )। মিস্ মার্থা বেরি ( Berry ১৮৬৬-১৯৪২ ) জর্জিয়া স্টেটে ১৯০২ সালে একটি স্কুল স্থাপন করেন। রবীন্দ্রনাথ প্রবন্ধটিতে লেখেন, "এক্ষণে ছয় বৎসর হইয়া গেছে।" সুতরাং ১৯০৮।০৯ অব্দে লিখিত। বর্তমানে বেরির স্কুল বিরাট প্রতিষ্ঠান। ৫টি মাত্র ছাত্র লইয়া অতি দীনভাবে মিস্ বেরি স্কুল আরম্ভ করেন। রবীন্দ্রনাথ সাময়িক কোনো আমেরিকান পত্রিকা হইতে এই স্কুল সম্বন্ধে তথ্যগুলি জানিতে পারেন। দ্র Tracy Byers লিখিত Martha Berry, the Sunday Lady of Possorm Trot, 1932। এ বিষয়ে বিস্তারিত তথ্যাদি বিশ্বভারতী প্রকাশন বিভাগে দিয়াছি।

পৃ ৩১৩— আমেরিকায়। ১৩১৯ পৌষ ১০। ১৯১২ ডিসেম্বর ২৪। "আজ খৃষ্টমাস। এই মাত্র ভোরের বেলা আমরা আমাদের খৃষ্টোৎসব সমাধা করে উঠেছি। রথী. বৌমা শিকাগোতে গেছেন—কেবল বঙ্কিম, সোমেন্দ্র এবং আমি এইখানে আছি। আমরা তিনজনে আমাদের শোবার ঘরের একটি কোণে বসে আমাদের উৎসব করলুম—কিছু অভাব বোধ হল না—উৎসবের যিনি দেবতা তিনি যদি আসন গ্রহণ করেন তাহলে কোনো আয়োজনের ত্রুটি চোখে পড়েই না। তাঁকে আজ প্রণাম করেছি তাঁর আশীর্বাদ আমরা গ্রহণ করেছি। আমরা একান্ত মনে প্রার্থনা করেছি যদ্‌ভদ্রং তন্নআসুব।··· সত্যের পথে যাবার পক্ষে মানুষই মানুষের পক্ষে সকলের চেয়ে বড়ো বাধা, তেমনি মানুষই মানুষের পক্ষে পরম সহায়,—সেই মানুষটিই আজ জন্মেছিলেন, তিনিই আজ আমাদের জীবনের মধ্যে জন্মগ্রহণ করুন—নিষ্কলঙ্ক শুভ্র শিশুটি হয়ে, একেবারে নিরুপায় পিতার সন্তানটি হয়ে, একেবারে নিঃসম্বল নিষ্কিঞ্চন হয়ে।·· আজ সকালে তাঁর দরবারে আর একবার দাঁড়িয়েছি। সমস্ত মানুষের হয়ে মানুষের বড়ো ভাই এই প্রার্থনা করে গিয়েছেন—Thy Kingdom come! আমাদের ঋষিরাও সেই কথাই আর এক ভাষায় বলছিলেন—'অবিরাবীর্ম এধি।'" হেমলতা দেবীকে লিখিত পত্র।

পৃ ৩১৩—আমেরিকার আর্বানা হইতে শিকাগোতে। "Soon after New year's-Day ( 1913 ) Mr. Tagore arrived with his son and exquisite little daughter-in-law, and during the winter the visit was repeated three or four times." ১৯১২ ডিসেম্বর মাসে শিকাগোর Poetry নামে পত্রিকায় রবীন্দ্রনাথের Gitanjali-র ৬টি কবিতা প্রকাশিত হয়। ইংলনডে দুই মাস পূর্বে ইনডিয়া সোসাইটির নিজস্ব সংস্করণ বাহির হইয়াছিল বটে; কিন্তু পাবলিক্ এখনো রবীন্দ্রনাথের রচনার স্বাদ গ্রহণ করে নাই। এগুলি লনডনে সংগ্রহ করেন এজ্‌রা পাউন্ড।···শিকাগো ট্রিবিউন ( Chicago Tribune ) পোএট্রি-র এই সংখ্যায় প্রকাশিত রবীন্দ্রনাথের কবিতা সম্বন্ধে সম্পাদকীয় বীথিতে মন্তব্য লেখেন। এইভাবে আমেরিকার পাঠকগণ রবীন্দ্রনাথের নাম প্রথম জানিতে পারিল। দ্র Harriet Mouroe, Tagore in Chicago, The Golden Book of Tagore, p 169.

পৃ ৩১৪— রচেস্টার Race conflict সম্বন্ধে বক্তৃতার অনুবাদ 'জাতি সংঘাত', অজিতকুমার চক্রবর্তী কৃত, প্রবাসী ১৩২০ জ্যৈষ্ঠ ; 'জাতি বিরোধ', প্রিয়ম্বদা দেবীকৃত অনুবাদ, ভারতী ১৩২০ জ্যৈষ্ঠ।

পৃ ৩১৫ পা-টী ২— ১৯১০ সালে অধ্যাপক মুডি ( W. V. Moody )-র মৃত্যু হয়। শ্রীমতী মুডির মৃত্যুর পর তাঁহার পত্রাদি রবীন্দ্রসদনে আসিয়াছে। এই সংগ্রহে বহু পত্র, টেলিগ্রাম প্রভৃতি আছে।

পৃ ৩৪১— "ফাল্গুনের গোড়ায় কবি শিলাইদহে আশ্রয় লইলেন।" শান্তিনিকেতন হইতে ফাল্গুনের প্রথম ভাগে কবি কলিকাতায় আসেন ; এই সময় রামমোহন-লাইব্রেরিতে ছোটো একটি সভা হয়। উদ্যোক্তারা ঘরোয়াভাবে সভাটি করিতে চান, কিন্তু রবীন্দ্রনাথ আসিতেছেন এ সংবাদ রাষ্ট্র হইয়া গেলে সভায় অসম্ভব লোক সমাগম হয়। পণ্ডিত শিবনাথ শাস্ত্রী সভাপতি হইয়াছিলেন। জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুরও এই সভায় আসিয়াছিলেন। সীতাদেবী লিখিতেছেন, "বক্তৃতা না হইয়া কথোপকথন হয়, ইহাই ছিল কবির ইচ্ছা, কিন্তু তিনি উপস্থিত থাকিলে কথা বলিতে কেহই রাজী হইত না, সুতরাং ব্যাপারটা শেষ পর্যন্ত বক্তৃতাই হইয়া দাঁড়াইল। প্রথমে তিনি তাঁহার ইংরেজি গীতাঞ্জলি লেখার ইতিহাস খানিকটা দিলেন। তাহার পর ২৩শে নভেম্বর [ ১৯১৩। ১৩২০ অগ্রহায়ণ ৭ ] শান্তিনিকেতনে যাহা বলিয়াছিলেন, তাহার কারণ সম্বন্ধে কিছু" বলিয়াছিলেন। ..."সভাপতি শিবনাথ শাস্ত্রী মহাশয় উঠিয়া রবীন্দ্রনাথের মাথায় হাত দিয়া উচ্ছ্বসিত আশীর্বাদ করিলেন।" পুণ্যস্মৃতি, প্রবাসী ১৩৪৮ চৈত্র পৃ ৬৭৩।

পৃ ৩১৫—ওকাকুরা ( Okakura ) ১৯১১ ফেব্রুয়ারি মাসে রবীন্দ্রনাথ বস্টনে আসেন; সেই সময়ে ওকাকুরা বস্টন মিউজিয়ামের প্রাচ্যবিভাগের অধ্যক্ষ। কবি জাপানে প্রদত্ত বক্তৃতায় ( ১৯২৯ মে ১৫ ) ওকাকুরা সম্বন্ধে দীর্ঘ ভাষণ দান করিয়া বলেন :

"Then I had the privilege of meeting him once again in America in Boston,... and I found what profound admiration he inspired among those cultured Americans of Boston who came into contact with him. On this occasion of our last meeting he was almost mortally ill and intending to come back to his native soil. He asked me to visit China...He expressed very profound respect for China....According to him, China was a great country with endless possibilities ;...it was his wish that I should know and acknowledge this ; and that was another good help which he rendered me. It at once strengthened my interest for that ancient land, my faith in her future, because I could trust him when he expressed his admiration for those people, who are today [ 1929 ] living in comparative obscurity, whose lamps of culture are not completely lit up, but who were according to him, waiting for another opportunity to have the fullness of illumination, shedding fresh glory upon the history of Asia. When I first met him [1903], I neither knew Japan nor I had any experience of China. I came to know both of these countries from the personal relationship with this great man, whom I had the good fortune to meet and accept as one of my intimate friends." From Address delivered on the 15th of May, 1929, at the Kogya Kurbu ( Industrial Club ), Tokyo. V. B. News vol I. 1933 Feb. p 73.

রবীন্দ্র-জীবনী ২য় খণ্ডের ১ম পৃষ্ঠায় আছে ওকাকুরা স্বামী বিবেকানন্দের সঙ্গে ভারতে আসেন। এ তথ্য ঠিক নহে ; স্বামীজিকে জাপানে লইয়া যাইবার জন্য তিনি আসিয়াছিলেন ; কিন্তু তখন স্বামীজির শরীর ভাঙিয়া গিয়াছে ; কয়েক মাস পরে তাঁহার মৃত্যু হয়।

পৃ ৩৪১—পাবনায় উত্তর-বঙ্গ সাহিত্য সম্মেলনের ৭ম অধিবেশনে কবি-সংবর্ধনা হয়। কবির উত্তর. মানসী ৬ষ্ঠ বর্ষ ৩য় সংখ্যা ১৩২১ বৈশাখ মাসে প্রকাশিত হয় পৃ ৩২৫-২৬।

প্রথম দিন সভায় কবি নোবেল পুরস্কার প্রাপ্তির জন্য দেশবাসীর আনন্দ জ্ঞাপনের উত্তরে কিছু বলেন। দ্বিতীয় দিন অক্ষয় মৈত্রেয়ের অনুরোধে সাহিত্য সম্মেলনের সার্থকতা সম্বন্ধে ভাষণ দান করেন।—নলিনীকান্ত ভট্টশালী, ঢাকায় রবীন্দ্রনাথ, শনিবারের চিঠি ১৩৪৮ আশ্বিন পৃ ৮৪০-৪২।

পৃ ৩৫২—রামগড়ে বাড়ি ক্রয়। বাড়ির নাম দেন 'হৈমন্তী'। সবুজপত্রে প্রকাশিত 'হৈমন্তী' গল্প এখানে লেখা। রামগড়ে "আসার পর গুরুদেবের ডাক্তার বলে খ্যাতি পাহাড়ীদের গাঁয়ে ছড়িয়ে পড়ল। আমাদের বাগানে একটি পক্ষাঘাতগ্রস্ত রুগী প্রায়ই ভিক্ষে করতে আসত। বেচারার কষ্ট দেখে তিনি ওষুধ দিতে লাগলেন। এই রুগীটির জন্য তাঁর কত করুণাই দেখেছি। ক্রমে ক্রমে হোমিওপ্যাথিক ওষুধে তাকে সুস্থ করে তোলেন। সেই থেকে তাঁর ডাক্তারি সম্বন্ধে পাহাড়ীদের দৃঢ় বিশ্বাস জন্মে গেল। গোমস্তা টীকারাম রোজ তাঁর কাছে রুগীদের ওষুধ নিয়ে যেত।" প্রতিমা দেবী, স্মৃতিচিত্র, বিশ্বভারতী পত্রিকা ১৩৫২ পৃ ৫২। কবির নামের পূর্বে Dr. ( Doctor ) লেখা থাকায় শুনিয়াছি স্থানীয় পোস্টমাস্টারের নিকট হইতে তাঁহার ডাক্তার-খ্যাতি চারিদিকে রটনা হয়।

ডাঃ পশুপতি ভট্টাচার্য 'ভারতীয় ব্যাধি' গ্রন্থের ভূমিকায় কবির সাঁওতালদের চিকিৎসার কথা লিখিয়াছিলেন। কবির চিকিৎসা সম্বন্ধে ডাক্তার পশুপতি ভট্টাচার্য প্রত্যক্ষদর্শী। তিনি একবার গান শিখিবার জন্য শান্তিনিকেতনে মাস দুই কাল বাস করেন। কবির তিরোধানের পর তিনি লেখেন, "তাঁর ঘরে দেখলাম হোমিওপ্যাথির কয়েকটা মোটা মোটা বই আছে। প্রত্যহ সকালে দেখতে পেতাম, অনেক রোগী তাঁর দরজায় এসে জড়ো হয় ওষুধ নিতে। একদিন দেখলাম, আশ্রমে একটি ছেলের ইরিসিপেলাস হয়েছে, রবীন্দ্রনাথ তাকে ওষুধ দিচ্ছেন। ব্যাপারটা নিতান্ত সামান্য হয়নি, কিন্তু কয়েকদিন বাদে দেখলাম ছেলেটি সেরেই গেল। [ এই ছাত্রটি রবীন্দ্র-জীবনী-লেখকের কনিষ্ঠ ভ্রাতা সুহৃৎকুমার ] আশ্রমের লোকেরা বললে, উনি চমৎকার ওষুধ দিতে পারেন, তাতেই তাদের অনেক রোগ সেরে যায়, অন্য ডাক্তার দেখাবার প্রায়ই দরকার হয় না।" চিকিৎসক রবীন্দ্রনাথ, শনিবারের চিঠি ২৪৮ পৃ ৮৫৭-৫৮।

রবীন্দ্রনাথের উৎসাহ ও আগ্রহে ডাক্তার পশুপতি 'ভারতীয় ব্যাধি' নামে গ্রন্থখানি লেখেন ; কবি গ্রন্থের নাম দেন এবং পাণ্ডুলিপি দেখিয়াই মস্ত বড়ো এক ভূমিকা লিখিয়া ডাক্তারকে পাঠাইয়া দিয়াছিলেন। রবীন্দ্রনাথের তাগিদে বই ছাপা হয়। বইখানি বাংলাভাষায় অমূল্য সম্পদ ; যাঁহারা সে বই পড়িয়াছেন তাহারাই ইহা স্বীকার করিবেন; সুতরাং রবীন্দ্রনাথ যে দীর্ঘ ভূমিকা লিখিয়া দেন তাহা লেখকের প্রাপ্য সম্মান। কবি ভূমিকায় লেখেন, "ডাক্তারি বইয়ের ভূমিকা কবির চেয়ে কবিরাজকে মানায় ভালো। এ কাজে আমার যদি সত্যিকারের কোনো তাগিদ থাকে তবে সে রোগীর তরফ থেকে। কিছুকাল থেকে গ্রামের কাজে নিযুক্ত আছি, দেখেছি এ দেশে সকলের চেয়ে গুরুতর অভাব আরোগ্যের। বিবিধ উপায়ে গ্রামে গ্রামে ঘরে ঘরে এদেশের লোককে বুঝিয়ে দেওয়া উচিত ছিল কী করে রোগ ঠেকানো যায়। রাশিয়াতে এই প্রচারকার্য কিরকম সম্যকভাবে ব্যাপকভাবে সমস্ত দেশ জুড়ে চলছে তা দেখে এসেছি। আমাদের দেশে এর প্রয়োজন দেখানো তার চেয়ে অনেক বেশি, অথচ আয়োজন নেই বললেই হয়।...

"রোগের পরিচয়ে শরীরের পরিচয় পাওয়া যায়। শরীরী মানুষ এ সম্বন্ধে উদাসীন থাকতে পারে না।...এদেশে রোগ যত সুলভ, ডাক্তার তত সুলভ নয়।

"গ্রামের যদি কোথাও এক-আধজন হৈতিষী শিক্ষিত লোক থাকেন তাঁরাও এই রকম বইয়ের সাহায্যে উপস্থিত অনেক উপকার করতে পারবেন, আমার মতো সাহিত্য-ডাক্তার যাকে দায়ে পড়ে ভিষক্-ডাক্তার হতে হয় তার তো কথাই নেই।...যাদের সাধ্যগোচরে কোথাও কোনো চিকিৎসার উপায় নেই তারা যখন কেঁদে এসে পায়ে ধরে

পড়ে, তাদের তাড়া করে ফিরিয়ে দিতে পারি এত বড়ো নিষ্ঠুর শক্তি আমার নেই। এদের সম্বন্ধে পণ করে বসতে পারিনে যে পুরো-চিকিৎসক নই বলে কোনো চেষ্টা করব না। আমাদের হতভাগ্য দেশে আধা-চিকিৎসকদেরও যমের সঙ্গে যুদ্ধে আড়কাটি দিয়ে সংগ্রহ করতে হয়।......ডাক্তার পশুপতিকে আশীর্বাদ করে আমি মাঝে মাঝে এই বইখানি পড়ব এবং সেই পড়া নিশ্চয়ই কাজে লাগবে।"

পৃ ৩৬২—'ছবি' কবিতা। প্রশান্তচন্দ্র মহলানবীশ 'কবি কথা'য় লিখিতেছেন, "১৩২১ সালে কার্তিক মাসে কবি কিছুদিন তাঁর ভাগিনেয় সত্যপ্রসাদ গাঙ্গুলির বাড়িতে [ এলাহাবাদে ] ছিলেন। কবির কাছে শুনেছি এই বাড়িতে জ্যোতিরিন্দ্রনাথের পত্নী, কবির নতুন বৌঠানের একখানা পুরানো ফটো তাঁর চোখে পড়ে, আর এই ছবি দেখেই বলাকার 'ছবি' নামে কবিতাটি লেখেন।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫০ কার্তিক-পৌষ সংখ্যা পৃ ১৪৭-৪৮।

প্রশান্তচন্দ্র মহলানবীশ লিখিতেছেন, "প্রিয়জনের মৃত্যুর পরে কোনো স্মৃতিচিহ্ন আঁকড়িয়ে ধরে থাকা কবি পছন্দ করতেন না।" মহর্ষিও এ বিষয়ে কঠিন মত পোষণ করিতেন। সদর স্ট্রীটের বাড়িতে মহর্ষির একবার অসুখ হয়; বাঁচিবেন বলিয়া ভরসা ছিল না। এই সময়ে তিনি রবীন্দ্রনাথকে ডাকিয়া পাঠান ও বলেন " 'আমি তোমাকে ডেকেছি, আমার একটা বিশেষ কথা তোমাকে বলবার আছে। শান্তিনিকেতনে আমার কোনো ছবি বা মূর্তি বা ঐ রকম কিছু থাকে আমার তা ইচ্ছা নয়। তুমি নিজে রাখবে না। আর কাউকে রাখতেও দেবে না। আমি তোমাকে বলে যাচ্ছি এর যেন অন্যথা না হয়।' " এই ঘটনার উল্লেখ করিয়া কবি প্রশান্তচন্দ্রকে বলেন, " 'বুঝলুম মৃত্যুর পরে তাঁর কোনো স্মৃতিচিহ্ন নিয়ে পাছে কোনো রকম বাড়াবাড়ি কাণ্ড ঘটে এই আশঙ্কায় তাঁর মন উদ্‌বিগ্ন হয়ে উঠেছিল। বাবামশায় জানতেন এ বিষয়ে আমার উপরে তিনি নির্ভর করতে পারেন। তাই সেদিন আর কাউকে না ডেকে আমাকেই ডেকে পাঠিয়েছিলেন।' "

শান্তিনিকেতন আশ্রমে মহর্ষির কোনো ছবি বা মূর্তি কখনো রাখা হয় নাই এবং রাখা নিষিদ্ধ। জোড়াসাঁকোর বাড়ির তিনতলায় যে-ঘরে মহর্ষি দেহত্যাগ করেন, অনেকের ইচ্ছা ছিল সেই ঘরে তাঁহার স্মৃতিচিহ্ন দিয়া সাজাইয়া রাখা হয়। রবীন্দ্রনাথ এসব প্রস্তাবে কখনো রাজি হন নাই; তিনি ঐ ঘর অন্য সব ঘরের মতেই ব্যবহার করিয়াছিলেন।

কবির নিজের কাছেও কখনো কাহারও ছবি বা ফটো রাখিতে দেখা যায় নাই। ছবি সম্বন্ধে যে কবির কোনো আপত্তি ছিল তাহা নহে ; তাঁহার অসংখ্য ছবি তোলা হইয়াছে, নিজ ছবিতে যে-কেহ সহি চাহিয়াছে—দিয়াছেন। কিন্তু তাঁহার কোনো আসক্তি ছিল না।

রবীন্দ্রনাথের মৃত্যুর পর শান্তিনিকেতনে দেখা যায় কবি যে-ঘরে থাকিতেন, বিশেষভাবে উদীচীতে—যেখানে প্রথমদিকে তাঁহার খাটচৌকি প্রভৃতি ছিল সেখানে বাহির হইতে লোকে আসিয়া প্রণামাদি আরম্ভ করে; বৈতালিক দল সেখানে গান করিয়া যায়। এই সব দেখিয়া রথীন্দ্রনাথ চিন্তিত হইয়া পড়েন ও আমাদের পুরাতন কয়েকজনকে ডাকাইয়া পরামর্শ করেন। স্থির হইল যে এইসব ভাঙিয়া দিতে হইবে। তাহার পর রবীন্দ্রনাথের এই সকল মর্ত্য চিহ্নাদি স্থানান্তরিত করা হয়।

পৃ ৩৭৫- ফাল্গুনী পর্ব। ১ ফাল্গুন ১৩২১ ( ১৩ ফেব্রুয়ারি ১৯১৫ হইবে, ১৯১৮ নহে )।

পৃ ৩৭৬—'স্রুলের নির্জনতার মধ্যে ফাল্গুনী নাটিকাটি লিখিতে প্রবৃত্ত।' কবি, ডাঃ দ্বিজেন্দ্র মৈত্রকে লিখিতেছেন ( ১৬ ফাল্গুন ১৩২১ ): "আশ্রমের ছেলেবুড়ো সবাই ধরেছে বসন্ত উৎসবের উপযোগী একটা ছোটো নাটক রচনা করে দিতে হবে।...গানের সুরগুলো মস্তিষ্কের মৌচাকটার মধ্যে গুন্‌গুন্ করতে লেগে গেছে।" ইতিমধ্যে ভারতের বড়লাট-ভাইসরয় লর্ড হার্ডিংজ দিল্লী হইতে কলিকাতায় আসিয়াছেন। বারাকপুরে ২০ ফাল্গুন তাঁহার কাছ হইতে নিমন্ত্রণ পাইয়াছেন। কবি সে নিমন্ত্রণ গ্রহণ করিলেন না; হিতসাধন মণ্ডলীর সভার জন্য আহ্বান আসিয়াছে, তাহাও প্রত্যাখ্যান

করিয়া লিখিলেন, "একদিকে আমাকে সরস্বতী তাগিদ করচেন, তার উপরে রাজলক্ষ্মীও পেয়াদা পাঠিয়েছেন—তার উপরে আবার ভারতলক্ষ্মীও যদি দরজা ঠেলাঠেলি করেন তাহলে আমার আর আশা নেই। অতএব তিনটির মধ্যে প্রথমটিকেই মানতে হচ্ছে, তাঁকে এড়ানো আমার পক্ষে সোজা নয়। তাই···রইল বারাকপুর, রইল আপনার সভা। কবির অবস্থা এখন এমনতর যে ডাক্তারের আয়ত্তের বাইরে।" বিশ্বভারতী পত্রিকা ১৩৫৫ শ্রাবণ-আশ্বিন পৃ ৬০-৬১।

পৃ ৪০৩, ৪০৮—জমিদারিতে গ্রামোন্নয়নের চেষ্টা। "অতুলচন্দ্র সেনকে এই পল্লীসংস্কার সম্বন্ধে কবি যে পত্র দেন" (৪০৮) তৎসম্বন্ধে বিস্তৃত আলোচনা :—

১৯০৪ সালে কবি 'স্বদেশী সমাজ'-এর পরিশিষ্টরূপে গ্রামের কাজের যে খসড়া প্রস্তুত করিয়াছিলেন, তাহার কথা আলোচিত হইয়াছে। স্বদেশী আন্দোলনের গোড়ার দিকে কালীমোহন ঘোষ প্রমুখ যুবকের দল প্রথম গ্রামোন্নয়ন কর্মে ব্রতী হন। পুলিসের উপদ্রবে সে কাজ বন্ধ হয়। তারপর রথীন্দ্রনাথ ও নগেন্দ্রনাথ আমেরিকা হইতে কৃষিবিৎ হইয়া আসিলেন ; শিলাইদহে তাঁহাদের কাজের সকল প্রকার আয়োজন করিয়া দেওয়া হইল। কিন্তু সেখানে সে কাজ ব্যর্থ হয়। তারপর সুরুল কুঠি ক্রয় করিয়া বহু সহস্র টাকা ব্যয়ে সেখানে লাইব্রেরি, ল্যাবরেটরি বিজলি বাতি প্রভৃতির ব্যবস্থা করিয়া রথীন্দ্রনাথকে গ্রামসংস্কারে ব্রতী করেন ; কিন্তু সে ব্যবস্থাও বেশি দিন চলে নাই। অথচ কবির প্রাণ গ্রামের কাজের জন্য উৎসুক। ১৯১৫ সালে ডাঃ দ্বিজেন্দ্রনাথ মৈত্র 'হিতসাধন মণ্ডলী' নামে একটি প্রতিষ্ঠান গড়িলেন—রবীন্দ্রনাথই তাঁহার প্রেরণা দান করেন। 'কর্মযজ্ঞ' ও 'পল্লীর উন্নতি' শীর্ষক প্রবন্ধদ্বয়ে স্বদেশী সমাজের কথা পুনরায় আরও ব্যাপকভাবে বলিলেন। মণ্ডলীর কর্মপদ্ধতি কবি এইরূপ নির্ধারণ করিয়া দিয়াছিলেন :— ১. নিরক্ষরদিগকে অন্তত যৎসামান্য লেখাপড়া ও অঙ্ক শেখানো। ২. ছোটো ছোটো 'ক্লাস' ও পুস্তিকা প্রচারদ্বারা স্বাস্থ্যরক্ষা, সেবাশুশ্রূষাদি সম্বন্ধে শিক্ষাদান। ৩. ম্যালেরিয়া, যক্ষ্মা, নানাবিধ অজীর্ণ ও উদরাময় রোগ প্রভৃতির প্রতিষেধের জন্য সমবেত চেষ্টা। ৪. শিশুমৃত্যু নিবারণের উপায় নির্ধারণ ও অবলম্বন। ৫. গ্রামে উৎকৃষ্ট পানীয় জলের ব্যবস্থা। ৬. গ্রামে গ্রামে যৌথ ঋণদান সমিতি ইত্যাদি প্রতিষ্ঠা ও দরিদ্র লোকদিগকে ইহার উপকারিতা প্রদর্শন। ৭. দুর্ভিক্ষ, বন্যা, মড়ক প্রভৃতির সময় দুঃস্থদিগকে বিবিধ প্রকারে সাহায্য।

রবীন্দ্রনাথ তাঁহার ভাষণে নবযুবকদিগকে গ্রামের দিকে ফিরিতে বলিলেন। পৃথিবীব্যাপী প্রথম মহাযুদ্ধ আরম্ভ হইয়া গিয়াছে ; দেশের স্বাধীনতা কিভাবে আনা যায় সে সম্বন্ধে বিভিন্ন দল ও দলপতিরা নানাভাবে চিন্তা করিতেছেন। তবে সকলেরই অন্তরের ইচ্ছা গণসংযোগ—অর্থাৎ দেশের লোকের মনকে জাগাইবার জন্য উপায় উদ্ভাবন। একথা অতি সত্য, গ্রামের লোক কেহ কাহাকে বিশ্বাস করে না, বাহিরের লোককেও তাহারা সন্দেহের চক্ষে দেখে। শহরের লোক হইতে গ্রামের লোক সরল-সোজা—একথা ভাবিবার কোনো কারণ নাই। গ্রামের মধ্যে কর্মকেন্দ্র স্থাপন করিবার জন্য অতুল সেন প্রমুখ কয়েকজন যুবক কবির কাছে আসেন ; কবি সানন্দে তাহাদিগকে তাঁহার জমিদারিতে 'কাজ' করিবার সকল প্রকার সুযোগ দান করিলেন ; অতুল সেনকে লিখিত পত্রগুলি পাঠ করিলে সেইটি স্পষ্ট হইবে। এ সম্বন্ধে বিশেশ্বর বসুকে লিখিত পত্র হয়তো তাঁহার পুত্রদের নিকটও থাকিতে পারে। উপেন্দ্র ভদ্র, বিদ্যুৎলতা দত্তের নিকটও হয়তো পত্র পাওয়া যাইতে পারে।

রবীন্দ্রনাথ উত্তরবঙ্গের কালিগ্রাম পরগনার জমিদার। এইখানে অতুল সেন প্রধান কর্মীরূপে আসিলেন ; সহকারী আছে উপেন্দ্র ভদ্র ও বিশেশ্বর বসু। উপেন্দ্র ভদ্র যৌবনের আরম্ভে পাশ্চাত্য সাহিত্য সম্বন্ধে ওয়াকিবহাল ছিলেন বলিয়া আমরা জানিতাম ; কবিকেও আধুনিক বই পড়িবার জন্য পাঠাইতেন। ইনি কুমিল্লার অখিলচন্দ্র দত্তের আত্মীয়। বিশেশ্বর বসু শান্তিনিকেতনের ছাত্র—ইহারা তিন ভাই তথাকার ছাত্র। বিশেশ্বর মেডিক্যাল কলেজ হইতে পাশ করিয়া সাহেবগঞ্জে তাঁহাদের বাড়িতে বসিয়া প্র্যাকটিস করেন ; তাঁহার মৃত্যু হইয়াছে।

কালিগ্রামের কর্মকেন্দ্রে অতুল সেন তাঁহার কর্মীসংঘ লইয়া উপস্থিত হইলেন। রবীন্দ্রনাথের নির্দিষ্ট কাজের পাঁচটি অঙ্গ ছিল :—১. চিকিৎসা বিধান, ২. প্রাথমিক শিক্ষা বিধান, ৩. পূর্ত কার্য বা কূপ খনন, রাস্তা প্রস্তুত ও মেরামতি, জঙ্গল সাফ বা বনোচ্ছেদ, ৪. ঋণদায় হইতে দরিদ্র চাষীকে রক্ষার ব্যবস্থা, ৫. সালিশীবিচারে বিবাদের নিষ্পত্তি।

চিকিৎসাদির কার্য আরম্ভ হয় তিনটি কেন্দ্রে—পতিসর, কামতা ও রাতোয়ালে। তিনটি হাসপাতাল ও ঔষধালয় স্থাপন করিয়া বিনামূল্যে ঔষধ বিতরণের ব্যবস্থা হয়; হাসপাতালে ডাক্তার নিযুক্ত হয় এবং দুই একটি রোগীকে রাখিবার ব্যবস্থাও করা হয়। জমিদার হিসাবে খাজনার টাকা-পিছু এক আনা রবীন্দ্রনাথ দিতেন, প্রজারা দিত এক আনা। আর এক উপায়ে অর্থ সংগৃহীত হইত: গ্রামে পঞ্চায়েতের সমাজ-শাসনে অনেক সময়ে অভিযুক্ত ব্যক্তিকে মোটা রকমের খেসারত দিতে হইত; সে টাকা 'জাতে'র লোকে পানাহারে শেষ করিতেন। কবি ব্যবস্থা দিলেন যে ভবিষ্যতে ঐ জরিমানার টাকা সাধারণ তহবিলে আসিবে। "দুই শতাধিক অবৈতনিক নিম্ন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করিয়া বিভিন্ন কেন্দ্রে নিরক্ষরতা দূরীকরণের কাজ আরম্ভ হয়। রাত্রির (নাইট স্কুল) এবং দিনের উভয়বিধ বিদ্যালয়েরই বন্দোবস্ত হয়; শিশু এবং বয়োবৃদ্ধ সকলেরই জন্য ব্যবস্থা করা হয়। নিরক্ষরতা দূর করার কাজ শেষ হইলেই পড়া, লেখা ও পাটীগণিত (3-R) শিক্ষার কাজে হাত দেওয়া হইত। এই শিক্ষা কিছুদূর অগ্রসর হইলেই বক্তৃতা দ্বারা ইতিহাস, ভূগোল প্রভৃতির পাঠ দেওয়া চলিত। প্রধান লক্ষ্য ভারতবর্ষের ইতিহাস ও ভূগোল, আনুষঙ্গিকভাবে পৃথিবীর ইতিহাস ভূগোলও তাহাদিগকে শেখানো হইত। ইহার সঙ্গে মুখে মুখে আকস্মিক বিপদে প্রাথমিক সাহায্য (first aid), কৃষিকর্মের সুবন্দোবস্ত, অগ্নি নির্বাপণ, বন্যার সময় কর্তব্য ইত্যাদি সম্পর্কেও তাহাদিগকে শিক্ষা দেওয়া হইত। অবসর সময়ে পৃথিবীর খবরাখবর শোনানোর ব্যবস্থা ছিল।"

তৃতীয় উদ্দেশ্য পূর্ত কার্য। কিন্তু পুকুর খনন, রাস্তা তৈয়ারি বা মেরামত প্রভৃতি ব্যয়সাধ্য কার্য; দরিদ্র গ্রামবাসীদের মধ্যে চাঁদা পাওয়া সম্ভব নয়। সেইজন্য অতুলবাবু অর্থের বিনিময়ে 'শ্রম' দান বা জন খাটার ব্যবস্থা করেন। এইরূপে সাত আট মাসের মধ্যে কালিগ্রাম পরগনায় বহু সহস্র টাকার কাজ সম্ভব হইয়াছিল। প্রজাদের সমবেত চেষ্টায় কাজ ইতিপূর্বে বাংলাদেশে কোথাও হইয়াছিল বলিয়া জানা নাই।

"চতুর্থ উদ্দেশ্য—ঋণদান হইতে বিপন্ন প্রজাদের রক্ষা; ইহাও কালিগ্রামে সম্ভব হইয়াছিল। এই পরিকল্পনা রবীন্দ্রনাথের। অথচ বাংলাদেশে একটা জনশ্রুতি আছে, রবীন্দ্রনাথ অতিশয় অত্যাচারী জবরদস্ত জমিদার ছিলেন, ঋণের দায়ে প্রজার ফসল পর্যন্ত গায়ের জোরে ঘরে তুলিতেন। এই মিথ্যা অপবাদ রটিবার একটা হেতু ছিল। তাহাই বলিতেছি। প্রজারা স্বভাবতই নিঃস্ব; এক বৎসরের ফসলে পর-বৎসর পর্যন্ত তাহাদের চলে না; কারণ মাঝখানে কাবুলী অথবা কাবুলী-প্রবৃত্তি সম্পন্ন মহাজন বসিয়া থাকে। শুধু সুদের দায়ে ফসল যায়, ঋণ যেমনকার তেমনিই রহিয়া যায়। চাষী প্রজা বৎসরের কয়েক মাসই প্রায় অনশনে কাটায়। ইহার প্রতিকারার্থে রবীন্দ্রনাথ এক উপায় উদ্‌ভাবন করেন। এস্টেট হইতে প্রজাদিগকে ঠিক প্রয়োজন মাফিক শতকরা নয় টাকা হারে ঋণ দেওয়া হইতে লাগিল। প্রয়োজন মাফিক এইজন্য যে, অনেক সময় তাহারা বুঝিতে না পারিয়া প্রয়োজনের অতিরিক্ত ঋণ লইয়া বিলাসে তাহা ব্যয় করিয়া বিপন্ন হইয়া পড়ে।...অতুল সেনের কর্মীসংঘ হিসাব করিয়া এই প্রয়োজন নির্ধারণ করিতে লাগিলেন।...ঋণ লইয়া চাষী চাষ করিল। ফসল কিন্তু তাহার ঘরে উঠিল না, ঋণশোধ বাবদ এস্টেট তাহা গ্রহণ করিল; এই সময়ে শতকরা তিন টাকা সুদ সর্বক্ষেত্রেই মাফ করা হইত, অর্থাৎ প্রজাকে শতকরা ছয় টাকা সুদ দিতে হইত। ফসলের দাম হিসাব করিয়া ঋণ শোধ করিয়া যাহা উদ্‌বৃত্ত থাকিত, প্রজা তাহা ঘরে লইয়া যাইতে পারিত। যদি টান পড়িত, তাহা হইলে তাহা প্রায়ই মাফ করা হইত। ইহার পর ঋণমুক্ত প্রজা পুনরায় প্রয়োজনমত ঋণ লইবার অধিকারী থাকিত।...এই ব্যবস্থার ফলে কালিগ্রাম পরগনার প্রজারা বহুদিনের দুঃসহ ঋণের বোঝা হইতে ধীরে ধীরে মুক্তি পাইতেছিল। রবীন্দ্রনাথের যে অপবাদ রটিয়াছিল তাহা জমিদারের বাড়িতে ওই ফসল উঠানো লইয়া।"

"পঞ্চম উদ্দেশ্য—সালিশীদ্বারা কলহের নিষ্পত্তি। এইরূপ সালিশীর ব্যবস্থা ঠাকুর এস্টেটে অল্পবিস্তর পূর্ব হইতেই ছিল। এবারে এই কার্যের ভার অতুলবাবু গ্রহণ করিলেন। প্রজাদের মধ্যে পরস্পর বিরোধ উপস্থিত হইলে ব্যাপারটা তাঁহার নিকট উপস্থাপিত করা হইত। তিনি বিচারবুদ্ধিমত সুরাহা করিয়া দিতেন। এই স্কীম যতদিন চলিয়াছিল, ততদিন এবং তাহার পরেও অনেক বৎসর এই পরগণা হইতে একটি মামলাও শহরে যাইতে পারে নাই। ১৯১৫-১৬ খ্রীষ্টাব্দের সরকারী কাগজপত্র হইতে ইহা প্রমাণিত হইবে।"

"রবীন্দ্রনাথ শুধু স্বপ্নই দেখেন নাই, সুবৃহৎ পরিসরে তাঁহার পরিকল্পনা অনুযায়ী কাজও আরম্ভ করিয়াছিলেন—এই সংবাদ নানা কারণে তাঁহার স্বদেশবাসীর নিকট অজ্ঞাত রহিয়া গিয়াছে।…অজ্ঞাত থাকার কারণ, যাঁহারা রবীন্দ্রনাথের পরিকল্পনাকে রূপ দিবার জন্য আত্মনিয়োগ করিয়াছিলেন, বৎসরাধিক কালের মধ্যে নেতা অতুল সেনসহ তাঁহারা সকলেই রাজরোষে পতিত হইয়া অনির্দিষ্টকালের জন্য…অন্তরায়িত ও নজরবন্দী হইয়াছিলেন এবং দীর্ঘকাল তাঁহারা রবীন্দ্রনাথের এই কর্মযোগের দিকটা দেশের লোকের কাছে প্রচারের সুযোগ পান নাই।" শনিবারের চিঠি, ১৩৪৮ আশ্বিন। 'রবীন্দ্র-জীবনীর নূতন উপকরণ' প্রবন্ধ হইতে গৃহীত।

পৃ ৪২২—১৯১৬-এ কবি যখন জাপান যান, সেই সময়ে একটি ছবির প্রদর্শনী হয়। ভারত হইতে অনেক শিল্পের ছবি কবি লইয়া যান। ইহার Catalogue ছাপা হইয়াছিল; কলাভবনে সেইটি আছে। সংবাদ সরবরাহ করেন বিশ্বরূপ বসু ( ২৪-৫-১৯৫১ )।

পৃ ৪৩৮—তারক পালিতের ঋণ শোধ :

দ্র. Second Trust Deed executed by Sir Taraknath Palit. Schedule C. Mortgages. Securities "All that piece or parcel of rent-free land together with the two several messuges tenements or dwelling house known as the premises No. 6-3 Dwarkanath Tagore's Lane in Calcutta and more particularly described in the schedule to the said indenture and delineated in the plan annexed thereto.

VI. Bengali mortgage deed between T. Palit of the one part and............on the other part dated 10 th day of May 1910 ( 27 Baisak, 1317 BS ) registered etc......

Principal sum now due under the above deeds Rs. 40,000.

Interest due up to end of September 1912 nil

দ্র Calcutta University Calender 1934 p169.

পৃ ৪৫৭—'পাত্র ও পাত্রী' ছোটো গল্পে 'চলিত' বাংলা ব্যবহারের ( স-প ১৩২৪ পৌষ ) পূর্বে 'পয়লা নম্বর' গল্পে ( স-প ১২২৪ আষাঢ় ) সর্বপ্রথম চলিত বাংলা ব্যবহার করেন। ইহার পর হইতে সকল গল্পই এই ভাষায় লিখিত।

পৃ ৪৫৭—'ভাষার কথা'। কথিত ভাষা সম্বন্ধে রবীন্দ্রনাথের মত, ১৯০৮ [ ৬ ডিসেম্বর ], ২১ অগ্রহায়ণ [ ১৩১৫ ]। কলিকাতা হইতে গিরিডিহিবাসী হিমাংশুপ্রকাশ রায়কে এক পত্রে লিখিয়াছিলেন, "নিতান্ত কথিত ভাষর লিখিবেন না—তাহার আর কোনো কারণ নাই, কেবল কথিত ভাষা বাংলাদেশের সকল জেলার ভাষা হইতেই পারে না ইহার কারণ। তাই বলিয়া উগ্র বইয়ের ভাষা হইলেও চলিবে না, যাহাতে কথিত ভাষার রসটুকু থাকে অথচ পুঁথির ভাষার সম্ভ্রমটুকু রক্ষা হয় এমন হওয়া চাই।"—রবীন্দ্রসদন, পাণ্ডুলিপির কপি হইতে গৃহীত।

## সংযোজন ও সংশোধন

প্রথম ও দ্বিতীয় খণ্ড ( পুনশ্চ )

পৃ ৭১—গ্যেটে সম্বন্ধে রবীন্দ্রনাথের উদ্ধৃতি অংশের মূল আছে Talks in China ( ১৯২৫ ) গ্রন্থে পৃ ৬৭-৬৮। পেকিং শহরে সাহিত্যিকদের এক ভোজসভায় মূল বক্তৃতাটি সর্বপ্রথম প্রদত্ত হয়। বিশ্বভারতী পত্রিকা ১৩৫৭ বৈশাখ-আষাঢ় পৃ ২৫৩।

পৃ ৩৫৮—বলেন্দ্রনাথের যখন পীড়া গুরুতর তখন কলিকাতায় বালক রথীন্দ্রনাথও অসুস্থ হইয়া পড়েন। রবীন্দ্রনাথ প্রায় একমাস তাহাদের সেবায় ব্যাপৃত থাকিয়া আষাঢ়ের ( ১৩০৬ ) গোড়ায় শিলাইদহে ফিরিয়া গেলেন ; তাঁহাদের শখের ব্যবসা ডুবুডুবু। কিন্তু ফিরিয়া আসিয়া একটি গল্পে হাত দিয়াছেন। ভারতী বা অন্য কোনো পত্রিকার তাগিদ নাই বলিয়া আপন মনে আস্তে আস্তে লিখিতেছেন। বোধ হয় এই গল্পটি 'বিনোদিনী' যা পরে 'চোখের বালি' রূপ গ্রহণ করে। দ্র জগদীশচন্দ্রকে পত্র ৪ঠা আষাঢ় ১৩০৬ [ ১৮৯৯ জুন ১৮ ], প্রবাসী ১৩৪৫ বৈশাখ পৃ ১।

পৃ ৩৬১—কর্ণ-কুন্তী সংবাদ। 'কথা' কাব্যখণ্ড জগদীশচন্দ্র বসুকে উৎসর্গীত ১৩০৬ অগ্রহায়ণ ; মুদ্রিত হয় ১৩০৬ মাঘ। কিছুকাল হইতে 'কতকগুলি পৌরাণিক গল্প' কবির 'মস্তিষ্কের মধ্যে আশ্রয় লইয়াছে' ; সেগুলি লিখিবার কথা ভাবিতেছেন। জগদীশচন্দ্র বসু দার্জিলিং হইতে ১৩০৬ জ্যৈষ্ঠ ৭ (১৮৯৯ মে ১৯) রবীন্দ্রনাথকে লিখিতেছেন, "আপনার পৌরাণিক কবিতাগুলি সর্বাংশে সুন্দর হইয়াছে। এগুলি কবে সম্পূর্ণ করিবেন ? এখন ভারতীর বোঝা গিয়াছে। মহাভারত হইতে আরও অনেকগুলি লিখিবেন।

"একবার কর্ণ সম্বন্ধে লিখিতে অনুরোধ করিয়াছিলাম। ভীষ্মের দেবচরিত্রে আমরা অভিভূত হই, কিন্তু কর্ণের দোষগুণমিশ্রিত অপরিপূর্ণ জীবনের সহিত আমাদের অনেকটা সহানুভূতি হয়। ঘটনাচক্রে যাঁহার জীবন পূর্ণ হইতে পারে নাই, যাহার জীবনে ক্ষুদ্রতা ও মহানুভাবের সংগ্রাম সর্বদা প্রজ্জ্বলিত ছিল, যে এক এক সময়ে মানুষ হইয়াও দেবতা হইতে পারিত এবং যাহার পরাজয় জয় অপেক্ষাও মহত্তর, তাহার দিকে মন সহজেই আকৃষ্ট হয়।"

কয়েকমাস পরে ( ১৩০৬ ফাল্গুন ১৫ ) রবীন্দ্রনাথ 'কর্ণ-কুন্তী সংবাদ' রচনা করেন ; পূর্বোক্ত চিঠির শেষাংশের সহিত কর্ণের শেষ উক্তি স্মরণীয়। কর্ণ কুন্তীকে বলিতেছেন :

যে পক্ষের পরাজয়  
সে পক্ষ ত্যজিতে মোরে কোরো না আহ্বান,  
জয়ী হোক, রাজা হোক পাণ্ডব সন্তান—  
আমি রব নিষ্ফলের, হতাশের দলে।  
শুধু এই আশীর্বাদ দিয়ে যাও মোরে  
জয়লোভে যশোলোভে রাজ্যলোভে, অয়ি,  
বীরের সদ্‌গতি হতে ভ্রষ্ট নাহি হই।"

রবীন্দ্রনাথের গল্প ও কবিতা পড়িয়া জগদীশচন্দ্র কী গভীরভাবে অভিভূত হইতেন তাহার দীর্ঘ আলোচনা পুলিনচন্দ্র সেন 'জগদীশচন্দ্র বসু প্রসঙ্গে' করিয়াছেন। দেশ ১৩৬২ অগ্রহায়ণ ১৭ পৃ ৩৩০-৩৪।

২য় খণ্ড পৃ ১২৭—ফেডারেশন হলের জায়গায় ব্রাহ্ম বালিকা বিদ্যালয় নির্মিত হয় নাই। পঞ্চাশ বৎসর পর 'ফেডারেশন হল নামে বাড়ি সার্কুলার রোডের উপর নির্মিত হইয়াছে ( ১৯৫৪ )।

তৃতীয় খণ্ড

পৃ ৯—৫৭তম জন্মোৎসব স্থলে ৫৮ তম হইবে।

পৃ ৫—২৮ পংক্তি : মাদ্রাজে 'সমর্থক' স্থলে 'বিরোধী' হইবে।

পৃ ১৯—ডাক্তার বিধানচন্দ্র রায় বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের বার্ষিক কনভোকেশন উপলক্ষ্যে ভাষণের (১৯৫৪ ডিসেম্বর ২৪) একস্থলে বলেন যে, বঙ্গদেশে ১৯০৬ সালে জাতীয় শিক্ষাআন্দোলন প্রসঙ্গে সভায় রবীন্দ্রনাথ বলিয়াছিলেন "আমরা এতকাল যেখানে নিভৃতে ছিলাম আজ সেখানে সমস্ত জগৎ আসিয়া দাঁড়াইয়াছে, নানা জাতির ইতিহাস তাহার বিচিত্র অধ্যায় উন্মুক্ত করিয়া দিয়াছে, দেশ-দেশান্তর হইতে যুগযুগান্তরের আলোক-তরঙ্গ আমাদের চিন্তাকে নানা দিকে আঘাত করিতেছে—জ্ঞান সামগ্রীর সীমা নাই, ভাবের পণ্য বোঝাই হইয়া উঠিল—এখন সময় আসিয়াছে, আমাদের দ্বারের সম্মুখবর্তী এই মেলায় আমরা বালকের মতো হতবুদ্ধি হইয়া কেবল পথ হারাইয়া ঘুরিয়া বেড়াইব না—সময় আসিয়াছে, যখন ভারতবর্ষের মন লইয়া এই সকল নানা স্থানের বিক্ষিপ্ত বিচিত্র উপকরণের উপর সাহসের সহিত গিয়া পড়িব, তাহাদিগকে সম্পূর্ণ আপনার করিয়া লইব, আমাদের চিত্ত তাহাদিগকে একটি অপূর্ব ঐক্যদান করিবে, আমাদের চিন্তাক্ষেত্রে তাহারা যথাযথ স্থানে বিভক্ত হইয়া একটি অপরূপ ব্যবস্থায় পরিণত হইবে; সেই ব্যবস্থার মধ্যে সত্য নূতন দীপ্তি নূতন ব্যাপ্তি লাভ করিবে এবং মানবের জ্ঞান-ভাণ্ডারে তাহা নূতন সম্পত্তির মধ্যে গণ্য হইয়া উঠিবে।"

পৃ ২৬—কবি শ্রীহট বা সিলেটে একবার যান। নিম্নলিখিত কবিতাটি ১৯৩২ এর পর লিখিত। 'কবিপ্রণাম' (১৯৪৮) গ্রন্থে হস্তলিপি মুদ্রিত হয়। 'মুখপত্র' নামে পত্রিকায় (১৩৬০) ইহা পুনর্মুদ্রিত হইয়াছে।

মমতাবিহীন কালস্রোতে
বাঙলার রাষ্ট্রসীমা হোতে
নির্বাসিতা তুমি
সুন্দরী শ্রীভূমি।
ভারতী আপন পুণ্য হাতে
বাঙালীর হৃদয়ের সাথে
বাণীমাল্য দিয়া
বাঁধে তব হিয়া।
সে বাঁধনে চিরদিনতরে তব কাছে
বাঙলার আশীর্বাদ গাঁথা হয়ে আছে।

রবীন্দ্রনাথ ঠাকুর

শ্রীহট্টের উদ্দেশে রচিত এই কবিতাটি কবিগুরুর কোনো কাব্যগ্রন্থে প্রকাশিত হইয়াছে বলিয়া আমাদের জানা নাই।

পৃ ২৭—কবি শ্রীহট্টে যাইতেছেন, সঙ্গে আছেন ভাটেরা গ্রামের উমেশচন্দ্র চৌধুরী। "ইতিহাস প্রসিদ্ধ ভট্টপাঠক [ভাটেরা] নামক স্থানটি উমেশবাবু কবিকে ট্রেনে থেকে দেখিয়েছিলেন। বললে অপ্রাসঙ্গিক হবে না যে উমেশচন্দ্র চৌধুরী মহাশয় ভাটেরার টিলার উপরিস্থিত তাঁর ভবনটি একটি বিশেষ শর্তে বিশ্বভারতীকে দান করেন। দানপত্রটি কবি দাতাকে ধন্যবাদ জানিয়ে স্বহস্তে স্বাক্ষর করেছিলেন।"—সুধীরেন্দ্রনারায়ণ সিংহ, শ্রীহট্টে রবীন্দ্রনাথ, কবিপ্রণাম, পরিশিষ্ট পৃ ৭।

কলিকাতায় ঋতুরঙ্গ অভিনয়ের পর কবি শান্তিনিকেতনে ফিরিয়াছেন, কয়েকদিন পরেই পৌষ-উৎসব। কবি ৩ পৌষ ( ১৩৩৪ ) নিম্নলিখিত পত্রখানি স্বরাজদলের পত্রিকা-সম্পাদককে পাঠাইয়াছিলেন।

"আপনাদের পত্রিকার জন্য আমার কাছ হইতে কিছু লেখা চাহিয়াছেন। আমার সময় অত্যন্ত অল্প, আমাদের কর্তব্য সম্বন্ধে সংক্ষেপে কিছু বলিব।

"শাসনকর্তাদের সঙ্গে আমাদের সম্বন্ধের মধ্যে যে-কিছু বিকৃতি স্বদেশকে উপলব্ধি করিবার পক্ষে বাধা, তাহাই দূর করিবার চেষ্টা বর্তমান ভারতবর্ষের পলিটিক্স্। এই উপলক্ষ্যে আমাদের শিক্ষিতমণ্ডলী কখনো বা কর্তৃপক্ষের সঙ্গে যোগসাধন কখনো বা বিচ্ছেদ ঘোষণার ব্যাপারে নিরতিশয় প্রবৃত্ত। এই চেষ্টার প্রয়োজন যতই থাক্ ইহারই উত্তেজনা একান্ত হইয়া গুরুতর প্রয়োজন হইতে আমাদের কর্মোদ্যমকে দীর্ঘকাল বিক্ষিপ্ত করিয়াছে।

"আমাদের নিজেদের পরস্পর সম্বন্ধের মধ্যে যে সকল গভীর বাধা বর্তমান, যাহার জটিল মূল আমাদের সমাজে, আমাদের সংস্কারে, আমাদের বুদ্ধির বিকারে, শক্তির জড়তায়, চিত্তের ঔদাসীন্যে, পরনির্ভরশীল মনোবৃত্তিতে, বিচারহীন গতানুগতিকতার দীর্ঘকালীন অভ্যাসে, তাহাই স্বদেশকে অন্তরে বাহিরে সত্যভাবে লাভ করিবার সর্বাপেক্ষা প্রবল অন্তরায়। নিজেদের অন্তর্নিহিত এই অপূর্ণতা স্বীকার করিতে কুণ্ঠিত হই বলিয়াই চোরাবালিতে পলিটিক্সের ভিত্তি স্থাপন চেষ্টায় আমাদিগকে নানাপ্রকার অত্যুক্তি ও আত্মবঞ্চনায় প্রবৃত্ত করিয়াছে। মেকি টাকায় বিধাতার সঙ্গে কারবার চলে না; সিদ্ধির পথকে অবাস্তবের সাহায্যে সহজ ও সংক্ষিপ্ত করিবার কৌশল অবলম্বন করিলে নিজেকেই ফাঁকি দেওয়া হয়। দেশের প্রজাসাধারণ দেশকে আপন করিবে এই ইচ্ছাটি সাধারণের মধ্যে যখন সত্য হইবে, গভীর হইবে, ব্যাপক হইবে, এই ইচ্ছার বিচিত্র দুঃখসাধ্য ত্যাগপরায়ণ দায়িত্ববোধ যখন অগভীর আবেগ স্রোতে আন্দোলনের বিষয় না হইয়া সুসংযত বিচারবুদ্ধি ও সুশিক্ষিত সাধনার উপর দৃঢ় প্রতিষ্ঠিত হইবে, তখন বাহিরের প্রতিকূলতা আমরা উপেক্ষা করিতে পারিব। স্বদেশ সম্বন্ধে কল্যাণফল লাভের কথা যখন ওঠে তখন সাধনক্ষেত্রের মাটিতে নামিয়া ঢেলা-ভাঙার কথাই ভাবি, একথা মনেও করি না, মুখে বলিতে লজ্জা হয় যে, ফসল ফলিয়াই আছে, কেবল তাহা গোলাজাত করিবার বাহ্য বাধা সরিয়া গেলেই সদ্যই আমাদের পোলিটিক্যাল ভোজের আয়োজন পূরা হইবে।"

পৃ ২৩১—'সিটি-কলেজের ছাত্রাবাসে সরস্বতী পূজা' সম্পর্কে প্রবন্ধ—প্রবাসী ১৩৩৫ জ্যৈষ্ঠ পৃ ১৭৪-৭৭। পুনরায় ২৩ বৈশাখ ১৩৩৫ একখানি পত্রও লেখেন। কবি লিখিতেছেন, "যাঁরা ভারতে রাষ্ট্রিক ঐক্য ও মুক্তিসাধনকে তাঁদের সমস্ত চেষ্টার একমাত্র লক্ষ্যরূপে গ্রহণ করেছেন, তাঁরাও যখন প্রকাশ্যে এই ধর্মবিরোধকে পক্ষপাত দ্বারা উৎসাহই দিচ্ছেন, তাঁরাও যখন ছাত্রদের এই স্বরাজনীতিগর্হিত আচরণে লেশমাত্র আপত্তি প্রকাশ করতে কুণ্ঠিত, তখন স্পষ্টই দেখছি, আমাদের দেশের পলিটিক্স-সাধনার পদ্ধতি নিজের ভীরুতায়, দুর্বলতায় নিজেকে ব্যর্থ করবার পথেই দাঁড়িয়েছে।" ( পৃ ৩০০ ) এই নেতার নাম অযুক্ত। তিনি কে?

পৃ ২৩৬—শ্রীঅরবিন্দ সম্বন্ধে ১৩৩৮ বৈশাখ ৫ দিলীপকুমার রায়কে কবি লিখিতেছেন, "শ্রীঅরবিন্দ আত্মসৃষ্টিতে নিবিষ্ট আছেন। তাঁর সম্বন্ধে সমাজের সাধারণ নিয়ম খাটবে না। তাঁকে সসম্ভ্রমে দূরেই স্থান দিতে হবে—সব সৃষ্টিকর্তাই একলা, তিনিও তাই। আমাদের অভিজ্ঞতা সেইখানেই যেখানে জন্মেছে সকলের সঙ্গ,—তাঁর উপলব্ধির ক্ষেত্র সকল জনতাকে উত্তীর্ণ হয়ে। কিন্তু আমরা সেটা সহ্য করি কেন?—যে জন্যে মেঘকে সহ্য করি দূর আকাশে জমতে—শেষকালে বৃষ্টি পাওয়া যাবে চাষের জন্যে তৃষার জন্যে।" ( অনামী পৃ ৩৪৯ )

কয়েক বৎসর পূর্বে ( ১৩৩৫ পৌষ ১৪।১৯২৮ ডিসেম্বর ২৯ ) দিলীপকুমার কবির আশীর্বাদ প্রার্থী হন; বোধ হয় সেই সময়ে তিনি শ্রীঅরবিন্দের আশ্রয় গ্রহণে কৃতসংকল্প হন। কবি যে সনেটটি লিখিয়া দেন, তাহার মধ্যে অরবিন্দের প্রতি তাঁহার গভীর শ্রদ্ধা প্রকাশ পাইয়াছে। কবিতাটি দিলীপকুমারের 'অনামী' গ্রন্থের আরম্ভে কবির

হস্তাক্ষরে মুদ্রিত হইয়াছে। অতঃপর 'পরিশেষ' কাব্যখণ্ডের অন্তর্গত হয়। পরিশেষের ভাষায় কিছু বদল করা আছে; আমরা মূলটি উদ্ধৃত করিলাম :

নিম্নে সরোবর স্তব্ধ হিমাদ্রির উপত্যকাতলে;
উর্ধ্বে গিরিশৃঙ্গ হতে শ্রান্তিহীন সাধনার বলে
তরুণ নির্ঝর ধায় সিন্ধুসনে মিলনের লাগি
অরুণোদয়ের পথে। সে কহিল "আশীর্বাদ মাগি,
হে প্রাচীন সরোবর।" সরোবর কহিল হাসিয়া,
"আশীষ তোমার তরে নীলাম্বরে উঠে উদ্ভাসিয়া,
প্রভাত সূর্যের করে; ধ্যানমগ্ন গিরি-তপস্বীর
নিরন্তর করুণার বিগলিত আশীর্বাদ নীর
তোমারে দিতেছে প্রাণধারা। আমি বনচ্ছায় হতে,
নির্জনে একান্তে বসি, দেখি তুমি নির্বারিত স্রোতে
সংগীত-উদ্বেল নৃত্যে প্রতিক্ষণে করিতেছ জয়
মসীকৃষ্ণবিঘ্নপুঞ্জ পথরোধী পাষাণ সঞ্চয়
গূঢ় জড় শত্রুদল। এই তব যাত্রার প্রবাহ
আপনার গতিবেগে আপনাতে জাগায় উৎসাহ।"

পৃ ২৩৭—বৃক্ষরোপণ। রবীন্দ্রনাথ কেবল ব্যবহারিক দিক হইতে বৃক্ষরোপণ উৎসব প্রবর্তন করিয়া নিবৃত্ত হন নাই; শান্তিনিকেতনকে পুষ্পোদ্যানে পরিণত করেন। তাঁহার সাহিত্যে বহুপ্রকার ফুলের নাম আছে; তাহার তালিকা কেহ প্রস্তুত করিতে পারেন। জীবনের সন্ধ্যায় মংপু হইতে লিখিত একখানি পত্র সদ্য প্রকাশিত হইয়াছে; তাহা নিম্নে উদ্ধৃত হইল। পত্রখানি জগদানন্দ রায়ের ভ্রাতুষ্পুত্র ও ধীরানন্দ রায়ের জ্যেষ্ঠ ভ্রাতা শান্তিনিকেতনের প্রাক্তন ছাত্র ও কবির সেবক সচ্চিদানন্দ রায় বা 'আলু রায়'কে লিখিত :—"বাগানে বিশেষ করে মন দিস। কাছাকাছি গোটা দুই তিন চামেলির ঝোপ লাগিয়ে চামেলিয়া নাম সার্থক করতে হবে। আমি বড়ো গাছ ভালোবাসি, কিন্তু বাড়ির খুব কাছে নয়। সজনে গাছের কথা মনে রাখিস, শীতের সময় ফুল ঝরায়, অথচ বাড়তে সময় নেয় না। মহানীম, শিমুল, ওখানকার মাটিতে ধরে সহজে। পালতে মাদারের বেড়ায় কাঁটা এবং ফুল দুই পাওয়া যায়, বনজুঁইয়ের বেড়াও উত্তম। রক্তকরবী গোরুতে খায় না, তার ফুলের গৌরবও আছে, সাদা করবী লাল করবী দুই পাশাপাশি চলবে। নেবু ফুলের গন্ধ আমার প্রিয়, তার ব্যবস্থা রাখিস। ফুলের ঐশ্বর্য আছে চালতা গাছে—শিরীষ, জামরুল, গোলাপজামকে আমি ফুলের জন্য পছন্দ করি। সারা জষ্টি মাস জল লাগবে। কোনো একটা লাইন কেটে পর্যায়ক্রমে কুরচি ও কাঞ্চন লাগানো যেতে পারে। দুচারটে গন্ধরাজ লাগালে দোষ নেই। যে গাছ ভালোবাসিনে সে হচ্ছে ছাতিম কদম। আমার ও-জায়গাটাতে শিরীষ কেন জোর পায় না খবর নিস।" পত্রখানির তারিখ ২৭ এপ্রিল ১৯৪০। দ্র ঋতুপত্র হেমন্ত সংখ্যা ১৩৬২।

পৃ ২৪১—প্রেম সম্বন্ধে রবীন্দ্রনাথের মত লইয়া বিজ্ঞানীরা আলোচনায় প্রবৃত্ত হন। ডাঃ সরসীলাল সরকার, রঙিন্ হালদার, অনিলকুমার বসু ও গিরীন্দ্রশেখর বসু এই সময়ে এতদ্ সম্পর্কে আলোচনা করিয়াছিলেন। এ বিষয়ে রবীন্দ্রনাথ ১৩৩৮ আশ্বিন ২৪ ডাঃ সরসীলাল সরকারকে 'সাইকো-এনালিসিস' সম্বন্ধে পত্র দেন।—বিচিত্রা ১৩৩৮ পৌষ পৃ ৭৫৬।

ডাঃ সরসীলাল সরকার—রবীন্দ্র-কাব্যে পরিকল্পনার একটি বিশেষত্ব—মানসী ও মর্মবাণী ১৩৩৪ অগ্রহায়ণ।

অনিলকুমার বসু—রবীন্দ্রনাথ ও মনোবিশ্লেষণ [ রবীন্দ্রনাথ ও সরসী বাবুর কথাবার্তা ]—প্রবাসী ১৩৩৫ আষাঢ় পৃ ৩৪০-৪৩।

গিরীন্দ্রশেখর বসু—'রবীন্দ্রনাথ ও মনোবিশ্লেষণ' আলোচনা—প্রবাসী ১৩৩৫ শ্রাবণ পৃ ৫৮৩-৮৪ [ ইহার মতে সরসীবাবুর ও রবীন্দ্রনাথের আলোচনা psychological ]।

অনিলকুমার বসু—'রবীন্দ্রনাথ ও মনোবিশ্লেষণ' আলোচনা।—প্রবাসী ১৩৩৫ আশ্বিন পৃ ৮৬৩-৬৪ [ গিরীন্দ্রশেখরের মন্তব্যের সমালোচনা ]

পৃ ২৪২। Message to the World League for Peace (Mod. Rev. 1928 Oct.) Ligue Mondiale pour la Paix এর Director Georges Dejean নিম্নলিখিত পত্রখানি কবিকে পাঠান (ফরাসীর অনুবাদ দেওয়া গেল): "Be pleased to permit us to approach you through the esteemed personality of Monsieur Romain Rolland, to pray that you be gracious enough to grant us an autograph for *the Golden Book of Peace.*

The work will consist of reproductions of the thoughts on peace from the most illustrious personages and the most eminent writers of each country. We have received up to this day, for this book, over 270 documents, among which are the autographs of Messrs. Heriot, Briand, Paul-Boncour, Poincare, Brieux, Marcel Prevost, Chamberlain, Stressemann, Ador Henri Barbusse, Maurice Donnay, Vandervelde, Charles Richet, Quidde and others.

We pray that you believe, Honoured Sir, that we shall consider it a very great disappointment if you donot consent to honour *the Golden Book of Peace* with some reflextion emanating from your great heart.

We feel sure that you will undoubtedly approve of our effort and that you will contribute to its moral success by letting us have a few lines that we solicit from your generosity.

Be kind enough, honoured monsieur, to accept the expression of our great admiration and the assurance of our profound gratitude."

A piece of vellum was sent for an autographed message from the Poet and he wrote the following lines and signed it both in English and Bengali :—

"In our political ritualism, we still worship the tribal god of our own make and try to appease it with human blood. This fetishism is blindly primitive and angers truth that leads to death dealing conflicts. To many of us it seems that this blood-stained idolatory is a permanent part of human nature. But we know in our past history, there have been things born of dark unreason producing phantoms of fear in our mind and ferocity of suspicion. Within the bounderies of night they also had loomed large and appeared as everlasting. But a great many of them have already vanished, making the social life of a fruitful peace possible in civilised communities.

"Let us, today, by the strength of our own faith prove that the homicidal orgies of a cannibalistic politics are doomed, inspite of contradictions that seem overwhelmingly formidable,

Rabindranath Tagore"

পৃ ২৪২—৩০ সেপ্টেম্বর১৯২৮ [ ১৪ আশ্বিন ১৩৩৫ ], এ তারিখটি ভুলক্রমে ৩০-এর স্থলে ৩ হইয়া গিয়াছে।

পৃ ২৪৬—ভারতীয় লাইব্রেরি সমূহের কন্‌ফারেন্স। "ভারতীয় লাইব্রেরীসমূহের কন্‌ফারেন্সে শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের অভ্যর্থনা-সমিতির সভাপতি হইবার কথা ছিল। তজ্জন্য তিনি একটি ছোট অভিভাষণও লিখিয়াছিলেন। কিন্তু তিনি অসুস্থতাবশত কলিকাতায় আসিতে পারেন নাই। তাঁহার অভিভাষণটি শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয় পাঠ করেন।" রবীন্দ্রজীবনীতে আছে কবি কলিকাতায় আসিয়াছিলেন। প্রবাসী ১৩৩৫ মাঘ, বিবিধ প্রসঙ্গ পৃ ৬০৪।—লাইব্রেরীর মুখ্য কর্তব্য, প্রবাসী ১৩৩৫ পৌষ।

পৃ ২৪৭ পা-টী ১ V. B. Q. 1929. Vol. VII 1&2, Message to the Parliament of Religions. 1929। ব্রাহ্মসমাজের শতবার্ষিকী উৎসব উপলক্ষ্যে কলিকাতায় সকল ধর্মাবলম্বী লোকদিগের একটি সম্মেলন আহূত হয়। ইংরেজিতে ইহাকে পার্লামেণ্ট অব্‌ রিলিজন্‌স্ বলা হয়। ভারতবর্ষের নানা ধর্মাবলম্বী বিদ্বান ও চিন্তাশীল লোক এবং অন্যান্য দেশ হইতে নানা ধর্ম ও সম্প্রদায়ের অনুরূপ লোক যোগদান করেন। প্রথমদিন ( ১৯২৯ জানুয়ারি ২৭ ) সভাপতিরূপে রবীন্দ্রনাথ একটি ক্ষুদ্র অভিভাষণ পাঠ করেন। বঙ্গের প্রমথনাথ তর্কভূষণ, মৌলবী আবদুল করিম, হীরেন্দ্রনাথ দত্ত প্রভৃতি প্রবন্ধ পাঠ করেন। ( প্রবাসী ১৩৩৫ ফাল্গুন পৃ ৭৫৬ )

পৃ ২৫৯—কুমু বা কুমুদিনী বা 'যোগাযোগ' সম্বন্ধে শ্রীমতী রাধারানী দেবী রবীন্দ্র-পরিষদে আলোচনা করিতে ইচ্ছা প্রকাশ করিয়া রবীন্দ্রনাথের নিকট হইতে কুমুর বিস্তারিত পরিচয় জানিতে চান। রবীন্দ্রনাথ লিখিতেছেন :

"সেকালের বনেদীঘরের মধ্যে কুমুর জন্ম। বনেদীঘর সাধারণত আপন পাকা দেয়ালের মধ্যে আপন সাবেক কালকে বেষ্টন করে রাখে। সেই সাবেক কালের অনেক দোষ থাকতে পারে কিন্তু সে আপন আভিজাত্যরীতির দায়িত্ব প্রাণপণে স্বীকার করে, যে কোনো ব্যবহার তার কাছে ইতর বলে ঠেকে বা কুলগৌরবের অযোগ্য বলে সে মনে করে সর্বনাশ হলেও সেটাকে সে বর্জন করে। কিন্তু এই বেষ্টনের বাইরে যে সব পরিবর্তন দ্রুতবেগে ঘটছে তার মধ্যে আভিজাত্যের দায়িত্বগৌরব নেই—তাই তার ভাষায় ভাবে কামনায় কর্মে ভ্রষ্টতার, ইতরতার বাধা থাকে না। এই কারণেই এই রকম বংশের সঙ্গে বাইরের সমাজের একটা প্রভেদ অনেকদিন স্থায়ী থাকে। কুমু যে সময়ে জন্মেছে সেই সময়ে একাকার হবার পালা আরম্ভ হয়েছে কিন্তু তবু ওদের ঘরে আত্মসম্ভ্রমের একটা বাঁধা রীতি ছিল। কুমুর জন্ম তারই মধ্যে। বাইরের সমাজ যে কতই পৃথক তা ও কল্পনাও করতে পারত না। ছেলেবেলা থেকে ভাইয়ের স্নেহে পালিত কুমু নিঃসঙ্গিনী—এই নিঃসঙ্গ নির্জনতায় তার স্বাভাবিক ধ্যানপ্রবণতা কোনো বাধা না পেয়ে প্রবল হয়ে উঠেছে। যে-যৌবনের মুখে পুরুষের পূর্ণ আদর্শ তার মনকে অন্তরে অন্তরে নিজের অগোচরেও আকর্ষণ করেছে সেই বয়সে তার ঠাকুরের মধ্যে সেই আদর্শের সে প্রতিষ্ঠা করেছে, বস্তুত আপনার নারীর প্রেম পূজার ছলে সেই ঠাকুরকেই দিয়েছিল। সেই ঠাকুরকে সে আপন ধ্যানের সমস্ত সম্পদ দিয়ে রচনা করেছে। এমন কুমু আপন সংস্কারের মোহে কল্পনা করলে যে বিবাহের প্রস্তাবে তার ঠাকুরই তাকে ডেকেছেন—স্বামীর মধ্যে এই ঠাকুরের আহ্বান সার্থক হবে, এই ঠাকুরের পূজাই প্রত্যক্ষ হয়ে উঠবে। হয়তো ভক্তির জোরে তাই হতে পারত—হয়তো স্বামীকেও আপন ধ্যানের পরশপাথরে সে সোনা করে তুলত, কিন্তু মধুসূদনের স্থূল প্রকৃতি তাকে একান্তই বাধা দিলে—এইখানেই ট্রাজেডি। মধুসূদন অত্যন্ত হাল আমলের কৃতী পুরুষ—ধন ও বাহ্য মান উপার্জনে সিদ্ধিলাভেই তার একান্ত লক্ষ্য। তাদের বংশও একদিন সম্মানী ছিল কিন্তু দারিদ্র্যের তলার পাঁকে লিপ্ত হয়ে তাদের আত্মসম্ভ্রমের দায়িত্ববোধ একেবারে লুপ্ত হয়ে গেল। হাল আমলের প্রচলিত রীতি অনুসারে ধনের গৌরবকেই সে সব চেয়ে বড়ো বলে দাম্ভিকতায় স্ফীত হয়েছিল—এমন অবস্থায় কুমু তাকে আত্মসমর্পণ করতে পারলে না—তাতে তার আত্মসম্মানে নিরতিশয় ঘা দিলে—এতবড়ো অপমানকর সম্বন্ধ তার পক্ষে ব্যভিচারের সমতুল্য—এ যেন দেবতার অবমাননা—নিজের যা শ্রেষ্ঠ তাকে পঙ্কে বিলুণ্ঠিত

করা। কুমুর এই পরিচয়ের মধ্যেই গল্পের সমাধা হল। ওর পরিচয়ের পক্ষে আর বেশি কোনো ঘটনার প্রয়োজন নেই।"—১৪ ভাদ্র ১৩৩৫ ; দ্র বিশ্বভারতী পত্রিকা ১৩৬২ কার্তিক-পৌষ পৃ ৭৯-৮০।

পৃ ২৬৫—১৯২৯ সালে তপতীর অভিনয় হয়। এই বৎসর মধু বোস কবির মেঘ ও রৌদ্র আখ্যান লইয়া 'গিরিবালা' নামে নির্বাক চিত্র প্রস্তুত করেন। ম্যাডান কোম্পানির নির্দেশে এইটি করা হয়। মধু বোস লিখিতেছেন, "চিত্র-নাট্যটি সম্পূর্ণ হবার পর গুরুদেবের…শরণাপন্ন হই। তিনি পরম যত্নে ও পরম স্নেহে গিরিবালার সিনারিওটি আদ্যোপান্ত সংশোধন কোরে দেন।…পাতায় পাতায় কবির হস্তাক্ষর বিভূষিত সেই সংশোধিত সিনারিওটি আজও আমি পরম যত্নে ও গৌরবে রক্ষা কোরচি। ক্রাউন সিনেমায় 'গিরিবালা' চিত্রের উদ্বোধন দিবসে গুরুদেব স্বয়ং উপস্থিত ছিলেন এবং ছবি দেখে খুশী হয়ে আমাকে আশীর্বাদ করেন।" (দীপালি ১৩৪৮ রবীন্দ্রজন্মোৎসব সংখ্যা দ্রষ্টব্য)

পরে ১৯৩০ সালে 'দালিয়া' গল্পটি রঙ্গমঞ্চে অভিনয়ের জন্য অপরেশচন্দ্র মুখোপাধ্যায় নাটকাকার দান করেন। ১৯৩৩ মার্চ মাসে দালিয়ার পুনরভিনয় হয়। তৎপূর্বে 'দালিয়া'র কপি কবির কাছে পেশ করা হয়। "সেবার কবিগুরু মূল কাহিনীটিকে সম্পূর্ণ নূতন করে নাটকাকারে লিখে দেন। তৎকালীন এম্পায়ার রঙ্গমঞ্চে নাটকটি অভিনীত হয়। গুরুদেব অভিনয়রাত্রে উপস্থিত ছিলেন এবং অভিনয় দর্শনে বিশেষ আনন্দলাভ করেন।" অথচ প্রতিমা দেবীকে লিখিয়াছিলেন 'দালিয়াটা ভালো লাগল না।' (চিঠিপত্র ৩য়, ৪৮ নং)

মধু বোস লিখিতেছেন, "Harmony এবং melody-র সংমিশ্রণে প্রথম Harmonised Indian music এর যখন প্রবর্তন হয় তখন এই নব পরিকল্পনার প্রেরণা পাই আমি রবীন্দ্রনাথের সুর ও ভাব থেকে। 'আলিবাবা' গীতিনাট্যের প্রথম Harmonised music-এর স্বরলিপি পুস্তকখানি আমি গুরুদেবের নামে উৎসর্গ করি। তিনি আমার একখানি music-এর উৎসর্গ পত্রের নিম্নভাগে এই কথাকয়টি লিখে দিয়ে নাম স্বাক্ষর করেন: I hope this small begnning will grow into a great musical development."

মধু বোসের প্রতি কবির বিশেষ স্নেহ ছিল; ইঁহার পিতা প্রমথনাথ বসু ও জননী কমলা দেবী; কমলা দেবী রমেশচন্দ্র দত্তের কন্যা। ইঁহাদের বিবাহসভায় বঙ্কিমচন্দ্র যুবক রবীন্দ্রনাথকে একদিন অভিনন্দিত করেন। মধু বোস শান্তিনিকেতনে ছাত্র ছিলেন (১৯০৭-০৯)। আমাদের মনে হয় মধু বোস প্রভৃতির তাগিদেই কবি দালিয়া গল্পটি লইয়া নিজেই একটা খসড়া করিয়া দেন। সেই 'অরচিত নাটকের পরিকল্পনা'র খসড়া বিশ্বভারতী পত্রিকা ১৩৫০ বৈশাখ ১ম বর্ষ ১০ম সংখ্যায় প্রভাতচন্দ্র গুপ্ত প্রকাশ করেন। তাঁহারই এক খাতায় কবি এই খসড়াটি লিখিয়া রাখেন বলিয়া প্রকাশ। (পৃ ৬৭৪)

পৃ ২৭০—বঙ্গীয় সাহিত্য সম্মেলনের ভাষণ সম্পর্কে কৈফিয়ত। ১৯৩০ ফেব্রুয়ারি ১১ শান্তিনিকেতন হইতে কবি একপত্রে রামানন্দবাবুকে জানাইতেছেন, "বড়োদার পথে আমেদাবাদে শরীর অত্যন্ত অসুস্থ হয়। যখন নিশ্চয় বুঝলুম কোনোমতে সাহিত্য সম্মেলনে এ শরীর নিয়ে পৌঁছতে পারব না তখন বহু কষ্টে ডাক্তারের নিষেধ অমান্য করে একটা লেখা [পঞ্চাশোর্ধ্বং] অবনের [অবনীন্দ্রনাথ ঠাকুর] মারফত সম্মেলনের কর্তৃপক্ষের কাছে পাঠিয়েছিলেম। দেশের লোক আমাকে সহজে ক্ষমা করেন না জেনেই এই কষ্টসাধ্য কাজ করতে হয়েছিল। তাও ব্যর্থ হল—ক্ষমা পাই নি। শুনলুম ডাকপেয়াদার মারফতে না গিয়ে অবনের মারফতে লেখাটা যাওয়াতে তাঁরা অসম্মানের ক্ষোভে লেখাটার অস্তিত্ব স্বীকার করেননি। এ সকল বিষয়ে আমার বুদ্ধির ত্রুটি আছে কিন্তু কাউকে অসম্মান করবার কারণ ও ইচ্ছা আমার ছিল না। এত ক্লেশ করে আমার জীবনে আর কোনো দিন লিখিনি। এর থেকে প্রমাণ হয় স্বদেশবাসীকে আমি যমদূতের চেয়ে বেশি ভয় করতে আরম্ভ করেছি। যতটা সম্ভব দূরে থাকবারই চেষ্টা করব।" প্রবাসী ১৩৪৮ আষাঢ় পৃ ২৭৬।

পৃ ২৭৭—"The Poet...shared in the common life of our colleges at Selly Oak (for Woodbrooke is one of a family of eight colleges)....He was present on several occasions at the devotional meetings...At three of these he spoke briefly, and the words which he said and even more the spirit in which he said them made a very deep impression upon all his hearers." John S. Hoyland, The Poet at Woodbrooke, *The Golden Book of Tagore* p 113.

পৃ ২৮১—শান্তিনিকেতনের বিদেশী অধ্যাপকরা বিশ্বভারতী সম্বন্ধে আস্থাহীন। জেনিভা থেকে ২৫ অগস্ট ১৯৩০ রবীন্দ্রনাথ তাঁহার কন্যা মীরাদেবীকে লিখিতেছেন,—"তোর চিঠি থেকে শান্তিনিকেতনের পাশ্চাত্য পাড়ার খবর কিছু কিছু পাওয়া গেল। ঐ পাড়ার উপর বিশ্বভারতীর ঝাঁটা বোলাবার প্রস্তাব করে পাঠাতে হবে। কেননা এখন থেকে এখানকার অনেক ছেলে মেয়ে ওখানে প্রতিবৎসর যাবে তার ব্যবস্থা হচ্ছে; অতএব আবর্জনা যদি না এখনি সরানো যায় তাহলে ওদের সংসর্গে য়ুরোপের সম্বন্ধ বিষাক্ত হয়ে উঠবে।" (চিঠিপত্র ৪র্থ ৬২নং পত্র) পত্রে যে আবর্জনার ইঙ্গিত করিয়াছেন, তাঁহারা হইতেছেন অধ্যাপক বগদানভ ও ডক্টর কলিন্স।

পৃ ২৮১—কলিন্স (Dr. M. Collins)। আদৈয়ার-এ (মাদ্রাস) মৃত্যু হয় ১৯৩৩। ইনি ১৯২৫-৩১ পর্যন্ত বিশ্বভারতীর অধ্যাপক ছিলেন। (V. B. News 1933 March p 76.)

পৃ ২৮৯—ফিলাডেলফিয়া হইতে কবি ১৯৩০ অক্টোবর ২৮ হেমবালা সেনকে লিখিতেছেন, "অতলান্তিক পাড়ি দেবার আগে অনেক দ্বিধা করেছিলুম—শরীরও বিমুখ হয়েছিল মন ততোধিক। ভিতরে ভিতরে কেবল একটিমাত্র তাগিদ ছিল যার তাড়নায় আমাকে মরিয়া করেছিল। মেয়েদের বিশ্ববিদ্যালয় স্থাপন করতে হবে এই সংকল্প আমাকে রাস্তায় বের করেছে।" (প্রবাসী ১৩৭৮ কার্তিক পৃ ১১৫)

পৃ ২৯০—হেলেন কেলার প্রসঙ্গ, শ্রীপুলিনবিহারী সেন, আনন্দবাজার পত্রিকা ১৩৬১ চৈত্র ১৩। ১৩৬১ সালে হেলেন কেলার ভারত ভ্রমণে আসেন।—

"ভারতবর্ষে পদার্পণ করে হেলেন কেলার "গীতাঞ্জলি"র কবি রবীন্দ্রনাথের প্রতি তাঁর শ্রদ্ধা নিবেদন করেছেন। সকলের কাছে একথা সুবিদিত নয় যে, রবীন্দ্রনাথের মার্কিন প্রবাসকালে একদা তাঁর সঙ্গে হেলেন কেলারের সাক্ষাৎ আলাপ পরিচয় হয়েছিল, কবি তাঁকে নিজের কবিতা পাঠ করে শুনিয়েছিলেন। ১৯৩০ সালে পুনরায় মার্কিন প্রবাস-কালে New History Society রবীন্দ্রনাথকে যে সংবর্ধনা জ্ঞাপন করেন (১৯৩০ ডিসেম্বর ৭) তাতে রবীন্দ্রনাথের সঙ্গে হেলেন কেলারও সম্মানিত অতিথিরূপে উপস্থিত ছিলেন; সমসাময়িক পত্রিকা থেকে এই সভার বিবরণ মুদ্রিত করা গেল; এই প্রসঙ্গে আমেরিকায় রবীন্দ্র-সংবর্ধনার আংশিক বিবরণও পাঠকের গোচর হবে—

সভার বিজ্ঞপ্তি—

Rabindranath Tagore, Indian poet and teacher, and Helen Keller, blind and deaf writer, will be guests of honour at a meeting of the New History Society at the Ritz-Carlton Hotel tonight during the course of which Rabindranath will deliver what is described as his farewell message to America. A short address written by Miss Keller also will be delivered. Rabindranath will speak on "The First and last Prophets of Persia," while Miss Keller also will refer to the hope of a new idealism emerging out of competition and nationalism.—*New York Times*, December 7, 1930.

সভার বিবরণ—

American admirers of Rabindranath Tagore, Hindu poet and Nobel Prize winner, feted him last night at a reception in the grand ballroom of the Ritz-Carlton Hotel.

More than 3,000 persons gathered to pay homage to the great Indian philosopher, who sails for India on December 16. The reception was held under the auspices of the New History Society. Event of the evening was the receipt of a radiogram from Dr. Albert Einstein, who is en route to New York on the Belgenland. The message said :

"May Tagore work further with success in the service of our ideals for the union of all nations. Greetings to Tagore."

Tagore in a brief talk recalled the two great Persian prophets, Zoraster and Abdul-Baha, who, he said, were the first teachers to preach the unity of God with all mankind.

When he had finished, Helen Keller, famous blind woman, embraced him. She told the gathering that Tagore was the supreme prophet in a movement that would result in a world wide awakening of the brotherhood of all nations.—*New York American*, Dec. 8, 1930.

কবির আমেরিকা থেকে স্বদেশে প্রত্যাবর্তনের নির্দিষ্ট সময়ের পূর্ব দিন হেলেন কেলার কবিকে উপহার ও পুষ্পার্ঘ্যর সহিত যে পত্র প্রেরণ করেন তাতেও রবীন্দ্র-প্রচারিত বিশ্বমানবিকতার আদর্শের প্রতি ও কবির প্রতি তাঁর গভীর শ্রদ্ধা প্রকাশ পেয়েছে—

Now is the time of your departure, dear Master. Will you graciously accept my offering of flowers ? I would have them please your senses, and breathe my heart's loving wish. A happy year to you for every noble word you have spoken !

O Master ! it is beautiful to know that nothing is finally wrong with the world. It is beautiful to know that when everything is in its place, it is good. O dear Master, it is beautiful to know that out of cruel things and great sorrows is finally wrought the Empire of Love.

The little bridge in the picture is a symbol of the bond of justice that shall unite East and West, North and South. Beautiful shall be the feet of those who cross and recross it with tidings of fellowship and peace !

Affectionately Yours.
Helen Keller.

Forest Hills
December Fifteenth

The World I Live in গ্রন্থে[১] হেলেন কেলার তাঁর অনেক বেদনা-ভাবনা অনুভূতির কথা লিপিবদ্ধ করেছেন। এই গ্রন্থ তিনি ১৯২১ সালে যখন কবিকে উপহার দেন, তখন তাঁর জীবনের মর্মবাণীর দ্যোতকরূপে রবীন্দ্র-

১ হেলেন কেলারের অন্য কয়েকখানি গ্রন্থ—Optimism ; Out of the Dark ; My Religion ; The Song of the Stone Wall ; The Story of My life.

নাথের "আমি চঞ্চল হে আমি সুদূরের পিয়াসী" কবিতার শেষ দুই ছত্রের অনুবাদ উপহারপত্রে উদ্ধৃত করে তাঁর শ্রদ্ধা নিবেদন করেন—

To Rabindranath Tagore

Yes, Master.

I forget, I ever forget, that the gates are shut everywhere in the house where, I dwell alone ![১]

Jan. 4, 1921. Helen Keller

ভাবতে ভালো লাগে, সম্ভবত এই কবিতাটিই রবীন্দ্রনাথ হেলেন কেলারকে পড়ে শুনিয়েছিলেন, এই কবিতাটির বিভিন্ন ব্যঞ্জনাসূত্রে উভয়ের মধ্যে ভাবৈক্য প্রতিষ্ঠিত হয়েছিল। পৃ ১২২—হেলেন কেলার The Golden Book of Tagore এর জন্য একখানি সুন্দর পত্র লিখিয়া পাঠান।

পৃ ২৯০—Will Durant-এর বই *The Case for India.* রবীন্দ্রনাথের সহিত উইল ডুরাণ্টের আমেরিকাতে ১৯৩০ সালে দেখা হয়। সেই সময় তিনি এক কবিপ্রশস্তি লেখেন, তাহা Golden Book of Tagore-এ মুদ্রিত হয় ( p 75 )। বোধ হয় তখনই তিনি কবিকে তাঁহার রচিত The Case for India গ্রন্থখানি উপহার দেন ও তাহাতে লিখিয়া দেন,"You alone are sufficient reason why India should be free"[২]। কবি দেশে ফেরেন ১৯৩১ জানুয়ারি ৩১ এবং ডুরাণ্টের বই-এর সমালোচনা লেখেন ১৯৩১ ফেব্রুয়ারি ১১। Mod. Rev. 1928 March )। এই বইখানি বাংলাদেশের বাজারে আসিতে পারে নাই—যদিও সেখানিকে সরকারীভাবে 'নিষিদ্ধ' বলিয়া ঘোষিত হয় নাই। রামানন্দ চট্টোপাধ্যায় এক বক্তৃতায় বলিয়াছিলেন যে ডুরাণ্ট তাঁহাকে এই বইখানি পাঠান, কিন্তু তিনি পান নাই। কলিকাতার বিশিষ্ট এক 'পুস্তকবিক্রেতা পঞ্চাশখানি বই-এর অর্ডার দিয়া একখানি বই পান' নাই।—বঙ্গের পুস্তকালয় ও বঙ্গভাষা, প্রবাসী ১৩৩৮ শ্রাবণ পৃ ৫০৯।

দেশে ফিরিবার এগার দিন পরে তিনি যেদিন 'আমি' কবিতা (পরিশেষ) লেখেন, ( রবীন্দ্রজীবনী ৩য় পৃ ২৯৩ ) সেইদিন ডুরাণ্টের বই-এর সমালোচনা লেখেন ( ১৯৩১ ফেব্রুয়ারি ১১ )।

পৃ ২৯২—রবীন্দ্রনাথের ছবিআঁকা সম্বন্ধে। তিনি 'আলেখ্য' কবিতার ( ২৪ জুলাই ১৯৩২ পরিশেষ, রবীন্দ্র-রচনাবলী ১৫ পৃ ২৬৮ ) লিখিতেছেন :

তোরে আমি রচিয়াছি রেখায় রেখায়
লেখনীর নটন লেখায়।
নির্বাকের গুহা হতে আনিয়াছি
নিখিলের কাছাকাছি,

যে সংসারে হতেছে বিচার
নিন্দাপ্রশংসার।
এই আস্পর্ধার তরে
আছে কি নালিশ তোর রচয়িতা আমার উপরে।

১ "কক্ষে আমার রুদ্ধ দুয়ার সে কথা যে যাই পাসরি।" অনুবাদটি রবীন্দ্রনাথের The Gardener গ্রন্থে আছে "I am restless. I am athirst for far-away things."

২ কবিপ্রশস্তিতেও Durant এক স্থলে লেখেন : "It is inconceivable to us that a nation capable of producing, even in the bitterest poverty and destitution, poets like yourself, scientists like Bose and Raman, and saints like Mahatma Gandhi, should not soon be welcomed into the fellowship of self-governing peoples".

অপেক্ষা করিয়া ছিলি শূন্যে শূন্যে, কবে কোন্ গুণী
নিঃশব্দ ক্রন্দন তোর শুনি'
সীমায় বাঁধিবে তোরে সাদায় কালোয়
আঁধারে আলোয়।…
অমূর্ত সাগরতীরে রেখার আলেখ্যলোকে
আনিয়াছি তোকে।…

সুষমার অন্যথায়
ছন্দ কি লজ্জিত হল অস্তিত্বের সত্য মর্যাদায়।
যদিও তাই-বা হয় নাই ভয়,
প্রকাশের ভ্রম কোনো
চিরদিন রবে না কখনো।
রূপের মরণক্রটি আপনিই যাবে টুটি
আপনারি ভারে,
আরবার মুক্ত হবি দেহহীন অব্যক্তের পারে।

এইদিন লেখেন 'জলপাত্র' কবিতা ( পরিশেষ ) এই কবিতাটির মধ্যে চণ্ডালিকার আখ্যানের প্রথমাংশ পাওয়া যায়। একবৎসর পরে নাটিকাটি লেখেন।

পৃ ২৯৮—রমা ( নুটু ) মজুমদারের সঙ্গে সুরেন্দ্রনাথ করের বিবাহ সম্বন্ধে অধ্যাপক ফণিভূষণ অধিকারী এক পত্রে কয়েকটি প্রশ্ন তোলেন। কবি বিবাহের কয়েকদিন পূর্বে ( ১৩৩৮ বৈশাখ ২০ ) উত্তরে লেখেন: "সুরেন মানুষ হিসাবে অধিকাংশ সৎকুলীনের চেয়ে বুদ্ধিমান ও প্রতিভাসম্পন্ন তথাপি নুটুকে তার ব্যক্তিগত প্রবৃত্তি ও অনুরাগ সংযত করতেই হবে অর্থাৎ বিনা কারণে নিজের ও সুরেনের ধর্মসঙ্গত ইচ্ছাকেই অপমানিত করতে হবে এটা হিন্দুসমাজসম্মত তা মানি, কিন্তু শ্রেয়স্কর তা কিছুতেই মানিনে। সামাজিক অসতীত্ব ও স্বাভাবিক অসতীত্বের মধ্যে প্রভেদ আছে—নুটু সমাজ-নির্বাচিত পাত্রকে বিবাহ করার দ্বারা মনে মনে অশুচি হলেও সমাজ সেই নিষ্ঠুর বীভৎসতাকে প্রশ্রয় দেয়—এটা একটা তথ্য মাত্র কিন্তু এটাকে শ্রেয় বলব কি করে? সংস্কারের দোহাই দাও, সামাজিক অসুবিধার দোহাই দাও—তার কোনো উত্তর নেই, কিন্তু শ্রেয়ের দোহাই দিলে কেমন করে মেনে নেব? অত্যাচারের অস্ত্র সমাজের হাতে, বিধাতৃবিহিত মানবধর্মকে অন্যায় নিপীড়ন করবার শক্তি আছে সমাজের, অক্ষমতাবশত সমাজের অযৌক্তিক অস্বাস্থ্যকর বিধান মেনে নিতে পারি, কিন্তু সমাজ কর্তৃক অনুমোদিত মূঢ়তা ও অধর্মকে শ্রেয় বলে মানতে পারব না।"—বিশ্বভারতী পত্রিকা ১৩৫৯ মাঘ-চৈত্র পৃ ১০২-০৮।

পৃ ৩০২—শিশুতীর্থ। সমসাময়িক অনেকগুলি ঘটনা বিচারণীয়। কানপুরের হিন্দুমুসলমান দাঙ্গা, কলিকাতায় পুস্তকপ্রকাশক ভোলানাথ সেন ও দোকানের একজন কর্মচারীর হত্যা, চট্টগ্রামে মুসলমানদের দ্বারা হিন্দুদের ধনসম্পত্তি লুণ্ঠন ( ১৩৩৮ আষাঢ়-শ্রাবণ )। ইহার মধ্যে শান্তিস্থাপনের জন্য মহাত্মা গান্ধীর চেষ্টা ও অবশেষে পরাভব নিশ্চিত জানিয়াও বিলাতে গোলটেবিল বৈঠকে যোগদানের জন্য ভাদ্র মাসে ইংলন্ড যাত্রা প্রভৃতি ঘটনা স্মরণীয়। বিদেশে জাপান চীনের নিকট হইতে মানচুরিয়া ছিনাইয়া লইয়া চীন আক্রমণের জন্য অস্ত্রে শান দিতেছে। নানা হিংসামূলক ঘটনা এবং তাহার বিরুদ্ধে গান্ধীজির অভিযান এই ঘটনাগুলির পরিপ্রেক্ষণীতে শিশুতীর্থ ও 'নরদেবতা' ভাষণ পরিলক্ষণীয়। 'নরদেবতা' শান্তিনিকেতনে মন্দিরে প্রদত্ত ভাষণ মনে হইতেছে—ভাদ্রমাসে প্রবাসীর আশ্বিন ( ১৩৩৮ পৃ ৭৪৯-৫৪ ) সংখ্যায় প্রকাশিত হয়। এই বিশ্বব্যাপী ঘনায়মান হিংসাত্মক ক্রিয়া প্রতিক্রিয়ার দিনে কবির স্মরণ হইতেছে খ্রীষ্টকে—যিনি শিশুরূপে মানবপুত্ররূপে, নরদেবতারূপে মানুষের মধ্যে অবতীর্ণ হইয়াছিলেন। আজিকার ভারতে মহাত্মাজি তাহারই প্রতীক। এই আলোকে 'নরদেবতা' ভাষণটি পাঠ করা যাইতে পারে। এই ভাষণের একস্থলে কবি পরমপুরুষকে 'মানবিক' বলিয়াছেন কেন তাহার ব্যাখ্যা করিয়াছেন। ( পৃ ৭৫৩ )

পৃ ৩০২—মানবপুত্র। শিশুতীর্থের পাদটীকায় লিখিয়াছিলাম যে উহা এক বৎসর পূর্বে ১৩৩৮ শ্রাবণ মাসে শিশুতীর্থ রচনার সমকালীন—ভাবসাম্যের জন্য ভাবিয়াছিলাম। ১৯৩২ অগস্ট ২ তারিখে এনড্রুস লিখিত What।

owe to Christ গ্রন্থখানি কবি পড়েন; উহা তাঁহাকে উৎসর্গীত হয়। আমাদের মনে হয় এই গ্রন্থ পাঠের পর (১৩৩৯ শ্রাবণ ১৭ তারিখের পর) কোনো সময়ে কবিতাটি লিখিত। 'মানবপুত্র'-এর তারিখ নাই, সন আছে ১৩৩৯ মাত্র।

পৃ ৩০৮—১৯৩১-এ রবীন্দ্রনাথের ৭০ তম জন্মোৎসব। ১৯৩২-এ গোটে (Goethe)-র দ্বিশতবার্ষিকী জন্মোৎসব। Welt-Goethe Ehrung (World-Goethe-Honouring) -এর উদ্যোক্তা অধ্যাপক Ch. H. Kleukens-এর নিকট হইতে গোটে স্মরণ-উৎসবের আয়োজন সভায় যোগ দিবার জন্য রবীন্দ্রনাথের নিমন্ত্রণ হয়। কবি ১১ অক্টোবর ১৯৩১ (২৪ আশ্বিন ১৩৩৮) এই পত্রখানি দেন: "Dear Sir, I gladly consent to become a patron of the World-Goethe-Honouring which you are organising in Germany. I feel proud to associate myself with your project and thus render my homage to the undying memory of Goethe". অধ্যাপক নির্মলচন্দ্র চট্টোপাধ্যায় 'গয়্‌টে ও রবীন্দ্রনাথ' শীর্ষক প্রবন্ধে বিস্তারিতভাবে আলোচনা করিয়াছেন। দ্র গোটে দ্বিশত বার্ষিকী—বিশ্বভারতী পত্রিকা ১৩৫৭ বৈশাখ-আষাঢ় পৃ ২৩৯-৫৮।

গোটের সহিত রবীন্দ্রনাথের কতকগুলি বিষয় আশ্চর্য সাদৃশ্য আছে, কয়েকটি উদাহরণ উদ্ধৃত হইতেছে:

"He [ Goethe ] regarded his poems as something secret, almost sacred, or, to use favourite word of his, 'daemonic'; something produced unconsciously by that inner self, the true but unknown self."—Nevinson p 73.

"When I was eighteen all my country was eighteen too."—Goethe told Eckermann in 1824.—Nevinson p 51.

"Goethe, whose own experience coloured all his works was always afterwards desirous to obliterate any trace of this, and suffer no one to detect the links between his life and his publications. When to that was added the further necessity of concealing any incoherence caused by frequent re-writing, he took great pride in accomplishing the best." —Ludwig p 86.

পৃ ৩০৯—সোভিএট সম্বন্ধে। "এ কথা মানি, যন্ত্রের বিপদ আছে। দেবাসুরে সমুদ্র মন্থনের মত সে বিষও উদ্‌গার করে। পশ্চিম মহাদেশের কল-তলাতেও দুর্ভিক্ষ আজ গুঁড়ি মেরে আসচে।···কিন্তু এ জন্য প্রকৃতিদত্ত শক্তি-সম্পদকে দোষ দেবো না, দোষ দেবো মানুষের রিপুকে। খেজুরগাছ, তালগাছ বিধাতার দান, তাড়িখানা মানুষের সৃষ্টি। তালগাছকে মারলেই নেশার মূল মরে না। যন্ত্রের বিষদাঁত যদি কোথাও থাকে, তবে সে আছে আমাদের লোভের মধ্যে। রাশিয়া এই বিষদাঁতটাকে সজোরে ওপড়াতে লেগেচে, কিন্তু সেই সঙ্গে যন্ত্রকে শুদ্ধ টান মারেনি; উল্টো, যন্ত্রের সুযোগকে সর্বজনের পক্ষে সম্পূর্ণ সুগম ক'রে দিয়ে লোভের কারণটাকেই সে ঘুরিয়ে দিতে চায়।"—বাঙালীর কাপড়ের কারখানা ও হাতের তাঁত, প্রবাসী ১৩৩৮ কার্তিক পৃ ১১০।

পৃ ৩১০—রবীন্দ্রজয়ন্তী। বিশ্ববিদ্যালয়ের সিনেটহলে কলিকাতার ছাত্রসমাজ কর্তৃক কবি সংবর্ধনা হইল (১৫ পৌষ ১৩৩৮)।—রবীন্দ্র-জয়ন্তী ছাত্র-ছাত্রী উৎসব-পরিষদ্ হইতে 'কবিপ্রশস্তি' প্রতুলচন্দ্র গুপ্ত কর্তৃক সম্পাদিত ও প্রকাশিত।

পৃ ৩১৪—বিলাতের গোল টেবিল বৈঠক হইতে ফিরিয়া মহাত্মাজি দেশের রাজনৈতিক পরিস্থিতি আলোচনার জন্য ভাইসরয় লর্ড উইলিংডনকে পত্র দেন। ভাইসরয় মহাত্মাজির সহিত সাক্ষাৎ করিতে রাজি হইলেন না। কয়েক-

দিনের মধ্যে গান্ধীজিকে কারাগারে প্রেরণ করা হইল ( ১৯৩২ জানুয়ারি ৪ )। আমাদের মনে হয় রবীন্দ্রনাথ প্রেসে যেমন বিবৃতি দেন, তেমনই একটি কবিতার মধ্যেও ইংরেজকে ধিক্কৃত করেন। কবিতাটির নাম 'মানী' ( পরিশেষ, রবীন্দ্র-রচনাবলী ১৫ পৃ ২১১)।

উচ্চ প্রাচীরে রুদ্ধ তোমার ক্ষুদ্র ভুবনখানি,
হে মানী হে অভিমানী।
মন্দিরবাসী দেবতার মতো সম্মানশৃঙ্খলে
বন্দী রয়েছ পূজার আসনতলে।
সাধারণজন-পরশ এড়ায়ে নিজেরে পৃথক করি
আছ দিনরাত গৌরবগুরু কঠিন মূর্তি ধরি।
সবার যেথানে ঠাঁই
বিপুল তোমার মর্যাদা নিয়ে সেথায় প্রবেশ নাই।
অনেক উপাধি তব,
মানুষ-উপাধি হারায়েছ শুধু
সে ক্ষতি কাহারে কব।...

প্রাণহীন সম্মানে
উজ্জ্বল রঙে রঙ-করা তুমি ঢেলা,—
তোমার জীবন সাজানো পুতুল
স্থূল মিথ্যার খেলা।
আপনি রয়েছ আড়ষ্ট হয়ে আপনার অভিশাপে,
নিশ্চল তুমি নিজ গর্বের চাপে।
সহজ প্রাণের মান নিয়ে যারা
মুক্ত ভুবনে ফিরে
মরিবার আগে তাদের পরশ
লাগুক তোমার শিরে।

পৃ ৩১৬-১৭—'আমরা নিম্নে পারস্য যাত্রার পূর্ব পর্যন্ত···[ ২৯ চৈত্র ১৩৩৮ ] পারস্য যাত্রা।'—এই অংশ পাদটীকায় যাওয়া উচিত ছিল।

পৃ ৩১৭—ফেব্রুয়ারি ( ১৯৩১ )র স্থলে ফেব্রুয়ারি ( ১৯৩২ ) হইবে।

পৃ ৩১৭-১৯— 'অগ্রদূত' পরিশেষ। এই কবিতাটি কবি ১৩৩৮ চৈত্র ১২ ( ১৯৩২ মার্চ ২৫ ) লিখিয়াছিলেন। আমাদের মনে হয় এইটি ও 'শান্ত' এবং 'প্রণাম' কবিতা মহাত্মা গান্ধীর উদ্দেশ্যে লিখিত। মহাত্মাজির গোলটেবিল বৈঠক হইতে ফিরিবার কয়েকদিনের মধ্যে ( ১৯৩২ জানুয়ারি ৪ ) ভারত গবর্মেণ্ট কর্তৃক তিনি কারাবরুদ্ধ হইয়াছিলেন। জেলে রামানন্দ চট্টোপাধ্যায় মহাশয় তাঁহাকে সদ্য প্রকাশিত The Golden Book of Tagore ও Modern Review পত্রিকা পাঠান। মহাত্মাজি জেল হইতে রামানন্দবাবুকে যে তিন খানি পত্র দেন তাহা মডার্ন রিভিউ-এ ১৯৩২ মার্চ প্রকাশিত হইয়াছিল। একখানি চিঠিতে তিনি লেখেন, "My love to Gurudev when you meet him।" রামানন্দবাবু নিশ্চয়ই রবীন্দ্রনাথকে এই সংবাদটি দেন এবং সেই অভিঘাতে এই 'অগ্রদূত', 'শান্ত' ( ১৪ চৈত্র ) ও 'প্রণাম' ( ১৭ চৈত্র ) লিখিত হয়।—প্রবাসী ১৩৩৮ চৈত্র পৃ ৮৮৯।

পৃ ৩২১—পারস্য ও ইরাকে ১৯৩২। 'বুশেয়ারের সর্বসাধারণ ও বুশেয়ারের গবর্নরকর্তৃক অভিনন্দন' প্রভৃতি কয়েকটি বক্তৃতার রবীন্দ্রনাথ কর্তৃক অনুমোদিত অনুবাদ ১৩৩৯ ভাদ্র ও চৈত্র সংখ্যা বিচিত্রায় প্রকাশিত হইয়াছিল। দ্র রবীন্দ্র-রচনাবলী ২২ পৃ ৫২০-২২ ; কবির উত্তর— ঐ পৃ ৫২২-২৩ ; কবির সংবর্ধনা-ভোজের অন্তে বুশেয়ারের গবর্নরের বক্তৃতা ও কবির উত্তর—ঐ পৃ ৫২৩-২৪। কবি কর্তৃক পারস্যসম্রাট রেজাশাহ পহ্লবীর নিকট প্রেরিত টেলিগ্রামের অনুবাদ—ঐ পৃ ৫২৪-২৫। পারস্য সম্রাটের উত্তর ঐ পৃ ৫২৫।

পৃ ৩২৭—বোগদাদ ( ইরাক ) ম্যুনিসিপালটি কর্তৃক ম্যুন্সিপাল উদ্যানে কবিসংবর্ধনা উপলক্ষে কবির বক্তৃতা ঐ পৃ ৫২৫-২৭।

পৃ ৩২৯—রবীন্দ্রনাথ ১৯৩২ অগস্ট ৫ শান্তিনিকেতন হইতে কলিকাতায় যান ; তার পূর্বে তিনি বিলাত হইতে

এন্‌ড্রুসের সদ্যপ্রকাশিত গ্রন্থ What I owe to Christ পাইয়াছিলেন। ২ অগস্ট এই গ্রন্থ সম্বন্ধে কবি তাঁহার মন্তব্য লিখিয়াছিলেন। দ্র V. B. News 1933 March p 81.

পৃ ৩৩৭—খড়দহে। কবি পুনা হইতে ফিরিয়া খড়দহে আসেন ১৩৩৯ কার্তিক ৮ (১৯৩৩ অক্টোবর ২৬)। রামানন্দ চট্টোপাধ্যায়কে পত্র, প্রবাসী ১৩৪৮ আষাঢ় পৃ ২৮১।

পৃ ৩৪০—মানুষের ধর্ম। Religion of Man প্রকাশিত হইলে J. C. Smuts গ্রন্থখানি পাঠ করেন। স্মাটসের নিজস্ব দার্শনিক মতবাদ আছে; তাহাকে বলা হয় Holism (Holism and Evolution 1926)। স্মাটস Religion of Man সম্বন্ধে লিখিয়াছেন, "It is in every way a fine achievement— perhaps the best work Tagore has yet written."

পৃ ৩৫০—কলিকাতায় বক্তৃতাদি শেষ করিয়া কবি মার্চ (১৯৩৩) মাসের প্রথমভাগে শান্তিনিকেতনে ফিরিয়া আসিলেন। কবি ছিলেন বরাহনগরে প্রশান্তচন্দ্রের বাসায়। এই সময়ে মধু বোসের তত্ত্বাবধানে 'দালিয়া'র অভিনয় দেখিতে যান। 'মায়ার খেলা'র অভিনয়ও দুইদিন দেখিতে গিয়াছিলেন। এ অভিনয় শান্তিনিকেতনের ব্যাবস্থায় হয় নাই। প্রশান্তচন্দ্র ও রানী মহলানবীশের বিবাহের প্রথম সাম্বৎসরিক তিথিতে (রবিবার ২১ ফাল্গুন ১৩৩৯ ॥ ৫ মার্চ ১৯৩৩) কবিকে উপস্থিত থাকিতে হয় (দ্র চিঠিপত্র ৩য় পত্র নং ৪৮)। বোধ হয় ৭ মার্চ কবি শান্তিনিকেতনে ফিরিয়া আসেন। এম্পায়ার থিএটরে 'শাপমোচন' অভিনয়ের সময় পুনরায় কলিকাতায় গিয়া বরাহনগরে উঠেন।

পৃ ৩৬২—'তাসের দেশ' লিখিত হয় ১৩৪০ এর আষাঢ়-শ্রাবণ মাসে। তু 'বিচিত্রিতার' একাকিনী (রবীন্দ্র-রচনাবলী ১৭ পৃ ২১) ও 'পরিশেষে'র রাজপুত্র (র-র ১৫ পৃ ২১৩)। উভয়ই ২৮ ফাল্গুন ১৩৩৮ (১২ মার্চ ১৯৩২) লিখিত। কবিতা দুটি পরস্পরের পরিপূরক। এখানে অজানা দেশ হইতে রাজপুত্র আসিয়া নূতন প্রাণ সঞ্চার করিল।

'চণ্ডালিকা' প্রায় এই সময়েই লিখিত। এক বৎসর পূর্বে (১৩৩৯ শ্রাবণ ৮) রচিত 'জলপাত্র' শীর্ষক কবিতার (পরিশেষ) মধ্যে নাটিকার প্রথমাংশের কাহিনীটুকু আছে। সেখানে নারীর উক্তি:

চাহিলে তৃষ্ণার বারি, আমি হীন নারী
তোমারে করিব হেয়, সে কি মোর শ্রেয়।

প্রভুর উক্তি: সুন্দরের কোনো জাত নাই, মুক্ত সে সদাই।…
মোর কথা শোনো, শতদল পঙ্কজের জাতি নেই কোনো।

এই কবিতাটি পাঠের পর চণ্ডালিকা পড়িলেই ভাবসাম্য স্পষ্ট হইবে।

পৃ ৩৬৪—১৯৩৩ অগস্ট ১২ কলিকাতাস্থ অস্থায়ী জারমান কন্সাল-জেনারেল ডক্টর হার্বার্ট রিখটার (Richter) শান্তিনিকেতনে আসেন ও কবির সহিত দেখা করেন; সন্ধ্যায় কন্সাল-জেনারেল ছাত্রদের নিকট যে বক্তৃতা দেন, তাহাতে রবীন্দ্রনাথ সভাপতিত্ব করেন। বক্তা যুদ্ধোত্তর জারমেনির দুর্দশার কারণ বিশ্লেষণ করিয়া বলেন যে জারমেনিতে গণতন্ত্রমূলক পার্টিপ্রথার গবমেণ্ট কার্যকরী হয় নাই। ১৯৩২-এ হিটলারের নেতৃত্ব গ্রহণের পর হইতে দেশের মধ্যে আশ্চর্য পরিবর্তন হইয়াছে। তিনি হিটলারের প্রশস্তি করেন। লোকে হিটলারের শাসনে জারমেনির পুনরভ্যুত্থানের আশা তখন করিত। জানি না এই বক্তৃতা শুনিয়া রবীন্দ্রনাথের মনে কী প্রতিক্রিয়া হইয়াছিল। দ্র V. B. N. 1933 Sep. p 19-20.

পৃ ৩৬৮—জবহরলাল নেহেরু ও কমলা নেহেরু ১৯৩৪ জানুয়ারি ১৯-এ আসেন। ১০ জানুয়ারি ছাপার ভুল। দ্র V. B. News 1934 Jan. p 51.

পৃ ৩৭৫—শ্রীপল্লী দ্র Sripali, V. B. N. 1936 Oct. p 28-31. Quoted from Ceylon Observer.

পৃ ৩৭৮—শ্রাবণ-গাথা অভিনয়ের তিনদিন পরে ১৯৩৫ অগস্ট ১৫ "A letter to an English friend" লিখিত। ( V. B. N 1935 December p 43-44 ) কোনো ইংরেজ মহিলা শান্তিনিকেতনে আসেন; তিনি অধ্যাপক ও ছাত্রদের সঙ্গে কথাবার্তা বলেন ও তাহাদের মধ্যে intellectual pessimism, political bitternes প্রভৃতি লক্ষ্য করেন। সেই সম্বন্ধে কবির মত এই পত্রমধ্যে লিপিবদ্ধ হইয়াছে।

পৃ ৩৮০—মাদ্রাস। দ্র V. B. News 1934 Oct. p 34. Rabindranath's reply to the Madras Corporation address p 35-37.

পৃ ৩৮২—পৌষ উৎসবে ( ১৩৪১॥১৯৩৪ )। ৮ই শান্তিনিকেতনের প্রাক্তন ছাত্রদের সভায় কবি এক ভাষণ দান করেন। বিধুশেখর ও দিনেন্দ্রনাথ আশ্রম ত্যাগ করিয়া যাওয়াতে যে পরিস্থিতি হয়, তাহা আদৌ সুখকর নহে। কবি বলিতেছেন "আমার আজ বিপদের দিন।··বিচিত্র আঘাতে ও বিরুদ্ধতায় আজ আমার মন ক্লান্ত, ক্লিষ্ট।" এই ভাষণেই তিনি বলেন, "ভাবীকালের জন্য এই আশ্রমে আমি প্রচুর স্বাধীনক্ষেত্র প্রসারিত রেখেছি—এখানে কোনো বিশেষ ধর্মকে প্রতিষ্ঠিত করিনি। কালে কালে মানুষের পরিবর্তন ঘটে থাকে—যারা একই কালকে জীবনে স্থায়ী করতে চায় তারা মৃত্যুর সঙ্গে রফা করে। তাই এটা আমি কখনো আশা করিনি যে এখানে যারা বয়স্ক ছাত্র ও অধ্যাপক আছেন তাঁদের মনকে আমি একটা ছাঁচেফেলা রীতিতে চালনা করব। ভাবীকালের বিকাশের জন্য প্রশস্ত পথ আমি রেখেছি। ···আমি সবাইকেই স্থান দিয়েছি।"—প্রাক্তনী পৃ ১-৯।

পৃ ৩৮৭—প্রকাশিত গ্রন্থ-তালিকার মধ্যে বসন্ত ১৩২৩ স্থলে ১৩২৯ ( ১৯২৩ ) হইবে।

চতুর্থ খণ্ড

পৃ ১—২য় পংক্তি "শান্তিনিকেতন ফিরিলেন।" ইহার কয়েকদিন পরে ১৩৪১ পৌষ সংক্রান্তি [ ১৯৩৫ জানুয়ারি ] শান্তিনিকেতন হইতে রবীন্দ্রনাথ অমূল্যচরণ বিদ্যাভূষণ সম্পাদিত 'মহাকোষ' সম্বন্ধে অভিমত দেন। ( দ্র বঙ্গীয় মহাকোষ ১২শ সংখ্যার শেষ পৃষ্ঠা। )

পৃ ৬—রবীন্দ্রনাথ ৪ মার্চ হইতে ১২ মে ১৯৩৫ শান্তিনিকেতনে ছিলেন। ২০ মার্চ ( ১৩৪১ চৈত্র ৬ ) বসন্তোৎসব হইল। সকালে আম্রকুঞ্জের উৎসবে কবি 'ফাল্গুনী' নাটিকা হইতে কিয়দংশ পাঠ করিয়া শোনান ও তৎপূর্বে বসন্তের ব্যাখ্যা করেন। সন্ধ্যার পরে সেই আম্রকুঞ্জে নৃত্যগীতাদির আয়োজন হয়। সেখানে কবি উপস্থিত ছিলেন; 'বসন্ত' নামে কবিতা আবৃত্তি করিলেন ও পরে দুইটি সদ্য রচিত গান স্বয়ং গাহিলেন। গান দুইটি 'আমার বনে বনে ধরল মুকুল' ও 'ওগো বধূ সুন্দরী, তুমি মধুমঞ্জরী' ( দ্র গীতবিতান পৃ ৫০৫-০৬ )। শেষোক্ত গানটি পূর্বে কবিতা ছিল; 'সাতভাই চম্পা' নাম দিয়া গগনেন্দ্রনাথের ছবিকে অবলম্বন করিয়া ১৩৩১ সালে কোনো বিবাহ উপলক্ষে রচিত। সেই কবিতাটির ভাষার সামান্য পরিবর্তন করিয়া এবার সুর সংযোগ করিলেন। ( দ্র শান্তিদেব, রবীন্দ্রসংগীত পৃ ২৩১। এখানে তারিখ ১৩৪০ চৈত্র; উহা ১৩৪১ চৈত্র হইবে )। প্রথম গানটি এই সময়ের রচনা ( দ্র কবিকথা পৃ ১৬৯। এখানে তারিখ আছে ১৩৪২। উহা ১৩৪১ হইবে। গীতবিতানে দুইটি গান পরপর আছে )। এই দিনকার উৎসবে বহু অতিথি উপস্থিত ছিলেন। শ্রীমতী বিজয়লক্ষ্মী পণ্ডিত ও তাঁহার স্বামী, শ্রীমতী কুমারস্বামী প্রভৃতি ( V. B. News 1935 April p 79 )।

পৃ ১৬—'আবর্জনা' নহে; 'অবর্জিত' হইবে। দ্র নবজাতক।

পৃ ১৯—'আশ্রমের শিক্ষা'। প্রবাসী ১৩৩৩ আষাঢ় ( ১৩৪২ নহে ) নিউ এডুকেশন ফেলোশিপের ( NEF ) বঙ্গীয় শাখার উদ্যোগে অনুষ্ঠিত সম্মেলনীতে ( ১৯৩৬ ফেব্রুয়ারি ) যেকয়টি প্রবন্ধ পঠিত হয়, সেগুলি 'শিক্ষার ধারা' নামে প্রকাশিত হয় ( ১৩৪৩ ভাদ্র )। এই সংগ্রহ-গ্রন্থে 'আশ্রমের শিক্ষা' প্রথম মুদ্রিত হয়। অতঃপর ১৩৫১ সালে 'শিক্ষা' গ্রন্থের যে নূতন সংস্করণ বিশ্বভারতী হইতে প্রকাশিত হয় তাহাতে ইহা সন্নিবেশিত হয়। 'আশ্রমের রূপ ও বিকাশ' বিশ্বভারতী বুলেটিন আকারে প্রকাশিত হয় ১৩৪৮ আষাঢ় মাসে।

পৃ ২১—শিক্ষা-সমস্যা। ব্রহ্মচর্যাশ্রমে ছাত্রদের কখনো 'প্রাইজ' দেওয়ার রীতি ছিল না। বোধ হয় ক্রীড়াপ্রতিযোগিতায় প্রথম প্রাইজ দেওয়া হয় রথীন্দ্রনাথের বিবাহের পর উৎসবান্তে—নূতন বধূ প্রতিমা দেবী পারিতোষিকগুলি বিতরণ করেন। কিন্তু পড়াশুনায় 'ভালো' ছেলেদের পুরস্কৃত করা হইত না। কবি একখানি পত্রে ( ২৮ ভাদ্র ১৩১৪॥১৪ সেপ ১৯০৭ ) মনোরঞ্জন বন্দ্যোপাধ্যায়কে লিখিতেছেন, "ভাল ছেলেকে তার ভালত্বের জন্য পুরস্কার দেওয়াটা কি শ্রেয়? সংসারে পুরস্কার হতে বঞ্চিত হওয়াতেই যথার্থ ভালর পরীক্ষা ও পরিচয়; 'আমি ভাল' একথা কেউ যেন প্রাইজ দেখিয়ে প্রচার করবার অবকাশ না পায়। ( স্মৃতি পৃ ৬৪-৬৫ )

কিন্তু কালান্তর হইয়াছে। এখন বিশ্বভারতীতেই নানা ভাবের পুরস্কার ছাত্রছাত্রীরা পাইতেছে, যেমন জগদানন্দ পুরস্কার,নেপালচন্দ্র পুরস্কার, দিনেন্দ্রনাথ পুরস্কার, অজিতকুমার পুরস্কার। বাংলাভাষায় পারদর্শিতার জন্য অবাঙালী ছাত্রদের ভারত-সরকার পুরস্কৃত করিতেছেন। শিক্ষাবিশেষজ্ঞরা বলিতে পারেন রবীন্দ্রনাথের এই মত মনস্তত্ত্বসম্মত কিনা।

পৃ ৪২—'বাংলা শব্দতত্ত্ব', 'শব্দতত্ত্ব'। ১৯১৪ সালে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে মাট্রিকুলেশন হইতে বি. এ. পর্যন্ত কোথাও রবীন্দ্রনাথের কোনো বই পাঠ্য ছিল না। কেবল এম-এ Comparative Philology 1915-16 সালের জন্য 'শব্দতত্ত্ব'র নাম দেখা যায়। দ্র Calendar 1915-16 p 445.

পৃ ৪৮ পা-টী ৪—দেবীপ্রসন্ন মুখোপাধ্যায় হইবে।

পঞ্চভূতের ডায়ারি বা পঞ্চভূত। ১৩০৪ সালে বৈশাখ মাসে গ্রন্থাকারে মুদ্রিত ও প্রকাশিত হয়। গ্রন্থখানি উৎসর্গ করেন নাটোরের মহারাজ জগদিন্দ্রনাথ রায়কে। অতঃপর ১৩১৪ সালে গদ্যগ্রন্থাবলীর ১ম খণ্ড 'বিচিত্র প্রবন্ধ' মধ্যে পঞ্চভূত স্থানলাভ করে; কিন্তু স্থানে স্থানে পরিবর্জিত ও পরিবর্ধিত হইয়াছিল। ১৩১৪ হইতে ১৩৪২ পর্যন্ত পঞ্চভূতের গ্রন্থরূপে পৃথক অস্তিত্ব ছিল না। এই শেষ বৎসরে কবি গ্রন্থখানি ভালো করিয়া দেখিয়া দেন। প্রথম সংস্করণের বর্জিত অংশগুলি 'সাধনা' হইতে প্রায় সবই এই নবতম সংস্করণে যোজিত হয়; এছাড়া রবীন্দ্রনাথ কোনো কোনো অংশ এই সময়ে নূতন করিয়া লিখিয়া দেন। তুলনামূলক ভাবে পাঠ করিলেই বুঝা যাইবে। এতৎসম্পর্কে সুধীরচন্দ্র কর লিখিতেছেন, "পঞ্চভূত ছাপা হচ্ছে; অনেকদিন পরে নূতন সংস্করণ হবে। কবি নিজে একটি প্রুফ দেখতে চাইলেন। মেয়েদের আলোচনার অংশে এসে দাঁড়ালো এক বিপর্যয়। তাঁরই জানা উচ্চ শিক্ষিতা একটি মেয়ে বাইরে কাজ করতে গিয়েছিলেন, ভালোবেসেছিলেন একজনকে। তাঁর ভালোবাসার দায়ে পুরুষটির উন্নতির পথ ব্যাহত হয়। অথচ শেষ পর্যন্ত মেয়েটি তাঁকে বিয়ে করলেন না। কবি ঘটনা জেনে মর্মাহত হয়েছিলেন। রেগে গিয়ে বলেছিলেন, সংসারে পুরুষদেরই অপবাদ—মেয়েদের তারা ডোবায়। কিন্তু কত মেয়ে যে পুরুষদের ভালোমানুষির সুযোগ নিয়েছে, ভালোবাসার উৎপীড়নে শেষ পর্যন্ত জীবন ব্যর্থ করে দিয়েছে, তার খবর কে রাখে! এই বলে আটকে রাখলেন প্রুফ। তাতে যোগ হল নূতন এক অধ্যায়, মেয়েদের উপর কড়া মন্তব্য নিয়ে।"—( কবিকথা পৃ ৬৪-৬৫ ) পঞ্চভূতের এই অংশটি হইতেছে 'নরনারী' শীর্ষক প্রবন্ধের শেষাংশ। দ্র রবীন্দ্র-রচনাবলী ২ পৃ ৫৬৬ ( অনুচ্ছেদ ৪ হইবে )—৬৮।

পৃ ৫০—কমলা নেহেরু। ১৯৩৬ ফেব্রুয়ারি ২৮ তারিখে সুইটজারল্যান্ডের Lausanne শহরে কমলা নেহেরুর মৃত্যু হয়। দ্র The discovery of India p 27.

পৃ ৫০—কমলা নেহেরু সম্বন্ধে কবির ভাষণ রিপোর্টারদের লিখিত ও প্রকাশিত; মূল ভাষণ বাংলায় প্রদত্ত। 'an abridged English rendering of the Poet's talk in Bengali'—দ্র V. B. N. 1936 April p 75 76.

পৃ ৭০ পংক্তি ৭—বই-এর নাম 'গড্ডলিকা'।

পৃ ৭৩—যোগীন্দ্রনাথ সরকার সম্পাদিত বার্ষিকী গল্পসঞ্চয়ন ১৩৪৩ আশ্বিনে প্রকাশিত হয় পূজার পূর্বে। বাংলাভাষায় প্রথম 'বার্ষিকী' প্রকাশ করেন নগেন্দ্রনাথ গাঙ্গুলী-'পার্বণী' নামে ১৩২৫ সালের আশ্বিন মাসে। প্রথমে নামকরণ হয় 'পূজার ছুটি' তারপর হয় 'পার্বণী'। রবীন্দ্রনাথ পার্বণী পাঠ করিয়া 'বিশেষ আনন্দ' পান; লিখিতেছেন (৯ই আশ্বিন ১৩২৫), "প্রথম খণ্ড পার্বণীতে যে আদর্শে ডালি সাজাইয়াছ বৎসরে বৎসরে তাহা রক্ষা করিতে পারিলে মা ষষ্ঠী ও মা সরস্বতী উভয়েরই তুমি প্রসাদ লাভ করিবে।"—দেশ ১৩৬২ অগ্রহায়ণ ১৭ পৃ ৩২৩। ইহার পর বাংলা ভাষায় বহু বার্ষিকীর আবির্ভাব হইয়াছে।

পৃ ৭৩—'ভাদ্র মাসের (১৩৪৩) শেষে কবি কলিকাতায় আসিয়াছেন'। ১৩৪৩ ভাদ্র ২০ (১৯৩৬ সেপ. ৫) ফণিভূষণ অধিকারীকে লিখিতেছেন, 'আজ অপরাহ্ণে কলিকাতায় যাচ্ছি'। বিশ্বভারতী পত্রিকা ১৩৫৯ মাঘ-চৈত্র পৃ ১০৮।

পৃ ৭৩—যোগেন্দ্রনাথ গুপ্ত ইত্যাদি ভুল। উহা যোগীন্দ্রনাথ সরকার হইবে। তাঁহার গ্রন্থের নাম 'গল্পসঞ্চয়ন'। তাঁহার 'হাসিখুসি' প্রভৃতি শিশুগ্রন্থ তাঁহাকে বাংলা সাহিত্যে অমর করিয়াছে। ইনি সিটিবুক সোসাইটি নামে পুস্তক প্রকাশনীর সত্বাধিকারী ছিলেন।

পৃ ৭৬—মহিলা-কর্মীসম্মেলনের জন্য কবি 'নারী' নামে প্রবন্ধ লেখেন (১৩৪৩ আশ্বিন ১৬)। প্রথমে কবি সম্মেলনের উদ্বোধন করিতে স্বীকৃত হন; কিন্তু 'পরিশোধ' নৃত্যনাট্যের জন্য খুবই ব্যস্ত বলিয়া তাঁহার আশঙ্কা হয় যে হয়তো উপস্থিত হইতে পারিবেন না; তাই 'নারী' নামে প্রবন্ধটি লেখেন ও রামানন্দবাবুকে পত্রে বলেন যে শান্তা দেবী যেন সেইটি সভায় পড়িয়া দেন। আশুতোষ কলেজ হলে 'পরিশোধ' অভিনয় হইল ১১ অক্টোবর। কলিকাতায় উপস্থিত আছেন অথচ সভায় যাইবেন না এরূপ হওয়া সম্ভব নহে; সভায় যাইতেই হইল এবং বক্তৃতাও করিতে হইল। রামানন্দবাবুকে কয়দিন পূর্বে লেখেন, "ভেবেছিলুম মুখেমুখেই বলব—কারণ রিহর্সল প্রভৃতি নানা ব্যাপার নিয়ে সময়ের অত্যন্ত টানাটানি। কিন্তু সভায় যখন উপস্থিত থাকতে পারব না, তখন না লিখে উপায় নেই।··· আমার অভিভাষণ লিখতে আরম্ভ করলেম।" প্রবাসী ১৩৪৮ আশ্বিন পৃ ৬৬৩। কিন্তু সভায় মুখে-মুখেই বলেন।

পৃ ৯০ পা-টী—রথীন্দ্রকান্ত ঘটকচৌধুরী।

পৃ ৯১ পা-টী—দেবপ্রসাদ ঘোষ লিখিত 'বাঙ্গালা ভাষা ও বানান' শীর্ষক গ্রন্থে তাঁহার সকল প্রবন্ধ ও এ বিষয়ে রবীন্দ্রনাথ ও তাঁহার মধ্যে যে-পত্র বিনিময় হয় তাহা মুদ্রিত আছে।

পৃ ৯৫—পতিসর হইতে ফিরিয়াই কবি শান্তিনিকেতনে প্রতিমা দেবীকে বর্ষামঙ্গলের জন্য প্রস্তুত হইতে লিখিলেন। "সঙ্গীত বিভাগের এই কাজটা তোমার, দায়িত্ব তোমারই। গান, নাচ এবং যন্ত্রসঙ্গীতের প্রোগ্রাম তোমাকেই তৈরি করতে হবে।···সঙ্গীত বিভাগের দুঃসাধ্য কাজ তোমারই পরে নির্ভর করচে। তিন পক্ষকে তোমার সামনে একত্রে বসিয়ে কর্মসূচি যদি বানিয়ে তোলো তাহলে জিনিসটা মানানসই হতে পারবে।" (চিঠিপত্র ৩য় পত্রসংখ্যা ৫৪)। এই পত্র হইতে সঙ্গীত ভবনের আভ্যন্তরীণ অবস্থার আভাস পাওয়া যাইবে। কবির যত আনন্দের উৎস এইখানে, সমস্যার কণ্টকও এইখানে ছিল।

পৃ ১৩২—রাখালচন্দ্র সেনের 'সপ্তপর্ণ' নামে ছোটগল্পের বই বিশ্বভারতী গ্রন্থন-বিভাগ হইতে প্রকাশিত হয় ( ১৩৪৫ বৈশাখ )। 'সহযাত্রী' নামে গল্প সম্বন্ধে রবীন্দ্রনাথ বলেন, "এ ধারার গল্প আমাদের সাহিত্যে দেখি নি। কেবল যে বিষয়টি য়ুরোপীয় তা নয়, রসের তীব্রতা এবং আখ্যানের চমকলাগানো নাট্যবিকাশের মধ্যে য়ুরোপীয় আধুনিক সাহিত্যের স্বাদ পাওয়া যায়। আরো যেটি লক্ষ্য করেছিলুম সে হচ্চে ঘটনার যাথার্থ্য, অপরিচয় বশত বাঙালীর হাতে যে ত্রুটি ঘটতে পারত তা এতে কিছু ঘটে নি। পড়ে আমি বিস্মিত হয়েছিলুম।" প্রবাসী ১৩৪৫ আষাঢ় পৃ ৪২৪।

পৃ ১৩২—চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়। জন্মদিনে কবির আশীর্বাদ। ১৮ আশ্বিন শুক্লপঞ্চমী ১৩৩৯ [ ৪ অক্টোবর ১৯৩২ ] পরিশেষ—সংযোজন, রবীন্দ্র-রচনাবলী ১৫ খণ্ড পৃ ৩০৬-০৭।

পৃ ১৫৫—"কবি যে দিন কলিকাতায় পৌঁছিলেন" ইত্যাদির স্থলে কবি ১৯৩৯ ফেব্রুয়ারি ৭ কলিকাতায় গেলেন ; প্রশান্তচন্দ্র মহলানবীশদের বাড়িতে উঠেন। ১২ ফেব্রুয়ারি ( রবিবার ) বিশ্বভারতী অপিস ও দোকানের উপর-তলায় 'বিশ্বভারতী সম্মিলনী' প্রতিষ্ঠা সভার উদ্বোধন করিলেন। চারুচন্দ্র ভট্টাচার্য ইহার সম্পাদক হইলেন। স্থির হইল এইখানে একটি ছোট পাঠাগার স্থাপিত হইবে, সদস্যসংখ্যা ২০০-এর অধিক হইবে না। তু সাধনা কর, জাতীয় নাট্যশালা ও রবীন্দ্র-পরিকল্পনা, যুগান্তর ১৯.৬.৫৫, ২৬.৯.৫১ ; কবিকথা পৃ ৯৮-৯৯।

শ্যামা ও চণ্ডালিকার অভিনয় দেখিয়া কবি ১৩ ফেব্রুয়ারি শান্তিনিকেতনে ফিরিয়া আসেন। "কবির এত তাড়াহুড়া করিয়া কলিকাতা হইতে ফিরিবার কারণ" ইত্যাদি।

পৃ ১৬৩—*Vallathol* ( ভাল্লাথল ) "The unique example of this influence of Tagore in a Southern language is the case of the great Malayalam poet Vallathol ··Vallathol was till 1914 a blind votary of the classical tradition who wrote verses as acrobatic feats in words.···In 1913 the new light of Tagore dawned on him....Vallathol's poetry also underwent a fundamental transformation ;...the Malayalam language today is being directed by the unseen hand of Tagore and the forces he has set in motion."—K. M. Panikkar, Tagore and the literature of the south, The Golden Book of Tagore ( 1932 ) p 194.

দ্র কে. এম. পাণিক্কর, রবীন্দ্রনাথ ও দক্ষিণ ভারতের সাহিত্য ( অনুবাদক-আনন্দ দে )—মাসিক বসুমতী ১৩৬১ আষাঢ় পৃ ৩৯৯-৪০০।

পৃ ১৭৭—আওয়াগড়ের মহারাজা সূর্যপাল সিংহের সমগ্রদানের তালিকা দেওয়া হয় নাই ; মাত্র ১৯৩৯-এর দেওয়া হইয়াছে।

পৃ ১৮৭—নিম্নের ঘটনাটি বাদ গিয়াছে ; মংপু হইতে ফিরিবার পর দিন কবি ১৯৩৯ নভেম্বর ১০ নগেন্দ্রভূষণ বিদের নেপিয়ার পেণ্ট ওয়ার্কস দেখিতে যান ও প্রশংসাপত্র লিখিয়া দেন।

পৃ ১৯৪—মহাযুদ্ধ আরম্ভ হইলে কোয়েকার ( Society of Friends ) খ্রীষ্টানরা মধ্যপ্রদেশের হোসঙ্গাবাদে এক কনফারেন্স হইতে যুদ্ধ সম্বন্ধে বিবৃতি প্রকাশ করেন ; রবীন্দ্রনাথ সেইটি পাইয়া লিখিলেন ( ১৯৪০ জানুয়ারি ? ) : "When history sudddenly goes wrong with an appalling immensity of human sacrifice we claim from all great religions to send abroad their warning and their call. Unfortunately in such a crisis of collective moral aberration the spiritual man in us is too often persuaded to form either passively or in active agreement an unholy cooperation with the power that blindly runs amuck spreading devastation.

"There are frenzied occasions when bombs are hurled from the air upon priceless heritages of man shattering them into dust, but the worst of all havocs done to humanity happens when sacred vehicles of life's noble ideals are injured and made inactive by the virulent passion that poisons the atmosphere. And therefore it gives us an assurance of hope as we meet with an unwavering assertion of faith in humanity such as we find in this paper, the challenge of the Christian ideal so bravely and beautifully uttered urging for peace and justice and resistance to evil force. During a world-wide contamination of violence and hatred we badly need some signs of the triumph of the Divine Spirit dwelling in man, defying the congregated might of malignity." V. B. News VIII 1940 March p 70-71.

পৃ ২১৪—মৃত্যুসংবাদ : সি. এফ. এনড্রুস ১৯৪০ এপ্রিল ৫, সুরেন্দ্রনাথ ঠাকুর ১৯৪০ মে ৮, কালীমোহন ঘোষ ১৯৪০ মে ১২, অমিতা সেন (খুকু) ১৯৪০ মে ২৪, কিশোরীমোহন সাঁতরা ১৯৪০ অক্টোবর ২০, গৌরগোপাল ঘোষ ১৯৪০ নভেম্বর ৯, ডাঃ হ্যারি টিম্বার্স।

পৃ ২২৮—চিত্রলিপি সম্বন্ধে মতের পর। রবীন্দ্রনাথের ছবি সম্বন্ধে যামিনী রায়ের মূলপ্রবন্ধের চুম্বক : (১) রবীন্দ্রনাথ ছবি এঁকেছেন খাঁটি ইউরোপীয় পদ্ধতিতে, সুতরাং তাঁর ছবি বোঝবার যাঁরা চেষ্টা করবেন, তাঁদের পাশ্চাত্য চিত্রশিল্পের ক্রমবিকাশ জানতে হবে। (২) ইউরোপীয় পদ্ধতি অনুসরণ করলেও তাঁর সম্বন্ধে একটি অদ্ভুত ব্যাপার এই যে, শিল্প ইতিহাসের পর পর স্তরগুলি সম্বন্ধে তাঁর অভিজ্ঞতা ছিল না অথচ ছবিগুলি দেখলে বোঝবার উপায় নেই যে, তিনি অনভিজ্ঞ ছিলেন। তাঁর কল্পনার অসামান্য ছন্দোময় শক্তিতে তিনি রেখা ও রঙের ব্যবহার আশ্চর্য রকমে আয়ত্ত করেছিলেন। এই নিয়ম-মাফিক শিক্ষার অভাব হেতু কোন কোন ক্ষেত্রে পতন ঘটেছিল তাঁর। যাঁরা তাঁর চিত্র-সংগ্রহ প্রকাশ করেছেন, এই দিকে তাঁরা সজাগ থাকলে ভাল হ'ত। আশ্চর্য সক্ষমতার সঙ্গে অক্ষমতার মিলন দৃষ্টিকটু। সম্পূর্ণ কল্পনা থেকে আঁকা অবাস্তব ছবির মধ্যে এখানে ওখানে রিয়ালিস্টিক ছোঁয়াচ লাগাতে রসাভাস হয়েছে। (৩) রবীন্দ্রনাথের ছবি বড় তাঁর সবলতার জন্যে ছন্দোবোধের জন্যে, যে বস্তু দুটির অভাব বাংলা দেশের আজকালকার ছবিতে প্রত্যক্ষ করি। ছবি দেখলেই বোঝা যায় যে, তিনি সতেজ শক্ত শিরদাঁড়া নিয়ে কারবার করেছেন। (৪) রবীন্দ্রনাথের ছবিতে সব চাইতে বিস্ময়কর তাঁর কল্পনার বিরাটত্ব। সর্বত্রই দেখি, তিনি বৃহৎকে প্রকাশ করার চেষ্টা করেছেন।

মূল প্রবন্ধ পড়িয়া রবীন্দ্রনাথ তাঁহার মৃত্যুর তিন মাস পূর্বে ২৫ মে ১৯৭১ শান্তিনিকেতন হইতে একখানি পত্র দেন :

"এখনো আমি শয্যাতলশায়ী। এই অবস্থায় আমার ছবি সম্বন্ধে তোমার লেখাটি পড়ে আমি বড় আনন্দ পেয়েছি। আমার আনন্দের বিশেষ কারণ এই যে আমার ছবি আঁকা সম্বন্ধে আমি কিছুমাত্র নিঃসংশয় নই, আজ সুদীর্ঘকাল ভাষার সাধনা করে এসেছি, সেই ভাষার ব্যবহারে আমার অধিকার জন্মেছে এ আমার মন জানে এবং এই নিয়ে আমি কখনো কোনো দ্বিধা করিনে। কিন্তু আমার ছবির তুলি আমাকে কথায় কথায় ফাঁকি দিচ্ছে কিনা আমি নিজে তা জানিনে। সেইজন্যে তোমাদের মতো গুণীর সাক্ষ্য আমার পক্ষে পরম আশ্বাসের বিষয়। যখন প্যারিসের আর্টিস্টরা আমাকে অভিনন্দন করেছিলেন, তখন আমি বিস্মিত হয়েছিলুম এবং কোন্‌খানে আমার কৃতিত্ব তা আমি স্পষ্ট বুঝতে পারিনি। বোধ করি শেষ পর্যন্তই তুলির সৃষ্টি সম্বন্ধে আমার দ্বিধা দূর হবে না। আমার স্বদেশের

